## বঙ্গদেশের পবলিক ওর্কস ডিপার্টমেণ্ট।

১৮৮৩ সাল ২ জুলাই।

২৪০ নম্বর।—স্থানান্তরে প্রেরণ।—দ্বিতীয় শ্রেণীর একুসেকিটিব ইঞ্জিনিয়র শ্রীযুত টি, বিয়াটী সাহেব রাজকার্য্যের স্বার্থের নিমিত্তে ভাগলপুরহইতে দার্জ্জিলিঙ্গে প্রেরিত হইলেন।

দ্বিতীয় শ্রেণীর একুসেকিটিব ইঞ্জিনিয়র শ্রীযুত ডি, এফ, মার্টিন সাহেব অনুগ্রহের ছুটীহইতে প্রত্যাগমন করিয়া ভাগলপুর খণ্ডে অবস্থাপিত হইলেন।

২৪১ নম্বর।—ত্রিহুত ষ্টেট রেলওয়ের আসিষ্টাণ্ট সর্জন শ্রীযুত বাবু নগেন্দ্রনাথ ভট্টাচার্য্য ১৮৮৩ সালের ২৮ আপ্রিলের পূর্ব্বাহ্ন অবধি তিন মাসের অনুগ্রহের ছুটী পাইলেন।

২৪৩ নম্বর।—বিজ্ঞাপন পার্শ্বলিখিত আজ্ঞার যে অংশে শ্রীযুত ডবলিউ, বি, কান্টফর সাহেবের কিয়ৎকালীন চতুর্থ শ্রেণীর একসেকিটিব ইঞ্জিনিয়রের পদহইতে প্রথম শ্রেণীর আসিষ্টাণ্ট ইঞ্জিনিয়রের পদে প্রত্যাগমনের কথা আছে সেই অংশ এতদ্দ্বারা রহিত করা গেল। শ্রীযুত কান্টফর সাহেব যাবৎ অন্য আজ্ঞা না হয়, উচ্চতর পদ ধারণ করিতে থাকিবেন।

পবলিক ওর্কস ডিপার্টমেণ্টের ১৮৮৩ সালের ২১ মের ১১১ নং বিজ্ঞাপন।

১৮৮৩ সাল ৩ জুলাই।

২৪৫ নম্বর।—স্থানান্তরে প্রেরণ।—চতুর্থ শ্রেণীর একুসেকিটিব ইঞ্জিনিয়র শ্রীযুত জে, এ, প্রাইস সাহেব রাজকার্য্যের স্বার্থের নিমিত্ত কলিকাতার প্রথম খণ্ড হইতে বর্দ্ধমান খণ্ডে প্রেরিত হইলেন।

রাস্তাদি বিষয়ক।

১৮৮৩ সাল ৩ জুলাই।

২৪৬ নম্বর।—বিজ্ঞাপন।—রাজকীয় কার্য্যের নিমিত্তে অর্থাৎ ফরীদপুর জিলার অন্তর্গত শাজাপুর পরগনার চরপলন্দ ও বাকীপুর পরগনার ভাবৈল গ্রামে ডাকবাঙ্গালা ঘর করিবার জন্যে রাজকীয় অর্থ-ব্যয়ে গবর্ণমেণ্ট কর্ত্তৃক ভূমি লওয়া আবশ্যক, বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের নিকট এই প্রকাশ হওয়াতে এই সংবাদ দেওয়া গেল। পূর্ব্বোক্ত কার্য্যের নিমিত্ত উক্ত চরপলন্দ ও ভাবৈল গ্রামে কষ্টিমতে ন্যূনাধিক ৮/৪ কাঠা পরিমিত এক খণ্ড ভূমির প্রয়োজন। উক্ত ভূমির উত্তর সীমা রেলওয়ে খাত, পূর্ব্ব সীমা লালচাঁদ শেখের জমা করিয়া দেওয়া ভাবৈলের জমি, ও রামনাথ সরকার ও ধনঞ্জয় সরকার প্রভৃতির জমা করিয়া দেওয়া চরপালন্দের জমি, দক্ষিণ সীমা গীতে গবিন্দ বৈরাগীর ও অদ্যানাথ করের জমা করিয়া দেওয়া চরপলন্দের জমি, এবং পশ্চিম সীমা মিঞাজান সর্দ্দার ও ধনঞ্জয় সরকার প্রভৃতির জমা করিয়া দেওয়া ঐ মৌজার জমি।

উক্ত ভূমিতে যাঁহাদের সম্পর্ক থাকে তাঁহাদের অবগত্যর্থে ১৮৭০ সালের ১০ আইনের ৬ ধারার বিধানমতে এই সংবাদ দেওয়া গেল।

সিবিল অট্টালিকা বিষয়ক।

১৮৮৩ সাল ৩ জুলাই।

২৪৭ নম্বর।—বিজ্ঞাপন।—রাজকীয় কার্য্যের নিমিত্তে অর্থাৎ দার্জ্জিলিঙ্গ জিলার অন্তর্গত দার্জ্জি-লিঙ্গ ষ্টেশনের নিকট ইঁটখোলা করিবার জন্যে রাজকীয় অর্থব্যয়ে গবর্ণমেণ্ট কর্ত্তৃক ভূমি লওয়া অবশ্যক, বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের নিকট এই প্রকাশ হওয়াতে এই সংবাদ দেওয়া গেল। পূর্ব্বোক্ত কার্য্যের নিমিত্তে উক্ত দার্জ্জিলিঙ্গ ষ্টেশনের নিকট কষ্টিমতে ন্যূনাধিক ৯ একর ১ রুড পরিমিত এক খণ্ড ভূমির প্রয়োজন। উক্ত ভূমির উত্তর ও উত্তর-পূর্ব্ব ও দক্ষিণ ও দক্ষিণ-পূর্ব্ব সীমা চালস ডোনা-ঘেন সাহেবের পট্টবোঙ্গ চা ইষ্টেট, দক্ষিণ ও দক্ষিণ পশ্চিম সীমা জকবার পথ, এবং উত্তর ও উত্তর-পশ্চিম সীমা মুনিসিপল জমি।

উক্ত ভূমিতে যাঁহাদের সম্পর্ক থাকে তাঁহাদের অবগত্যর্থে ১৮৭০ সালের ১০ আইনের ৬ ধারার বিধানমতে এই সংবাদ দেওয়া গেল।

জি. এফ. ই. এস. নীল, মেজর, এম, এস, সি,
পবলিক ওর্কস ডিপার্টমেণ্টে,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের ছোট সেক্রেটরী

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৮৩। ১০ জুলাই



# গবর্ণমেণ্ট গেজেট

মঙ্গলবার, ১৮৮৩ সাল ১০ জুলাই।

## চতুর্থ খণ্ড।

ভারতবর্ষীয় ব্যবস্থাপক সভার আইনের পাণ্ডুলিপি।

## ভারতবর্ষের গবর্ণমেণ্ট।

### ব্যবস্থাপন কার্য্যবিভাগ।

নিম্নলিখিত আইনের পাণ্ডুলিপি আইন ও ব্যবস্থা প্রণয়নার্থ ভারতবর্ষের শ্রীযুত গবর্ণর জেনরল সাহেবের মন্ত্রিসভায় ১৮৮৩ সালের জুন মাসের ২০ তারিখে উপস্থিত হইয়া ঐ মাসের ২৭ তারিখে সিলেক্ট কমিটীর হস্তে অর্পিত হয়।—

### ১৮৮৩ সালের ১৫ নম্বর।

এদেশীয় চড়নদারদের জাহাজ বিষয়ক ১৮৭৬ সালের আইন সংশোধনার্থ আইনের পাণ্ডুলিপি।

হেতুবাদ।

ব্রিটনীয় ভারতবর্ষ ও সুফসমুদ্রের তীরস্থ বন্দর এই উভয়ের মধ্যে চড়নদার লইয়া যাইবার ব্যবসায়ের উৎকৃষ্টতর বিধান করিবার নিমিত্ত, এদেশীয় চড়নদারদের জাহাজ বিষয়ক ১৮৭৬ সালের আইন সংশোধন করা বিহিত। অতএব নিম্নলিখিত বিধান করা যাইতেছে।—

সংক্ষেপ নাম

১ ধারা। এই আইন এদেশীয় চড়নদারদের জাহাজ বিষয়ক ১৮৮৩ সালের আইন নামে খ্যাত হইতে পারিবে;

আরম্ভ।

এবং মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেব ইণ্ডিয়া গেজেটে বিজ্ঞাপন দিয়া যে তারিখের আজ্ঞা করেন, সেই তারিখ অবধি এই আইন প্রবল হইবে।

এদেশীয় চড়নদারদের জাহাজ বিষয়ক ১৮৭৬ সালের আইনের ১১ ধারায় যোগ করিবার কথা।

২ ধারা। এদেশীয় চড়নদারদের জাহাজ বিষয়ক ১৮৭৬ সালের আইনের ১১ ধারার (ঙ) প্রকরণের পর নিম্নলিখিত প্রকরণটি যোগ করিতে হইবে,

"(ঙ ঙ) সুফ সমুদ্রের তীরস্থ কোন বন্দরে যে জাহাজের যাইতে হয় সেই জাহাজ হইলে, ঐ জাহাজ প্রধানতঃ বাষ্পদ্বারা চালিত হয়, এবং তাহাতে একশতের অধিক আসিয়া বা আফরিকার অধিবাসী চড়নদার থাকিলে এই আইনমতে যে বিধি প্রণয়ন করিতে হইবে তদনুসারে লাইসেন্স প্রাপ্ত চিকিৎসক ঐ জাহাজে আছেন।"

উক্ত আইনের ২৬ ধারার পরিবর্ত্তে নূতন ধারা দিবার কথা।

৩ ধারা। উক্ত আইনের ২৬ ধারার পরিবর্ত্তে নিম্নলিখিত ধারাটি দিতে হইবে।—

সুফ সমুদ্রের তীরস্থ বন্দরে গেলে বিবন্ধপত্র লিখিবার কথা।

"২৬ ধারা। কোন জাহাজ ব্রিটনীয় ভারতবর্ষের অন্তর্গত কোন বন্দর হইতে সুফসমুদ্রের তরীস্থ কোন বন্দরে যাইতে উদ্যত হইলে,

(ক) যাইবার সময়ে আদেশে থামিবে, ও চড়নদারদের শারীরিক স্বাস্থ্যের সর্টিফিকট পাইবে ও জাহাজে যাইট জনের অধিক চড়নদার থাকিলে ফিরিয়া আসিবার সময়েও ঐ প্রকারের কর্ম্ম করিবে; এবং

(খ) জাহাজের কাপ্তান ও চিকিৎসক থাকিলে তিনি যাইবার সময়ে ও জাহাজে যাইট জনের অধিক চড়নদার থাকিলে ফিরিয়া আসিবার সময়েও এই আইনের বিধান এবং ব্রিটনীয় ভারতবর্ষের বন্দর ও সুফ সমুদ্রের বন্দর এই উভয়ের মধ্যে যাতায়াতকারী জাহাজ সম্বন্ধীয় যে বিধি মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেব সময়ে২ ৪৬ ধারামতে প্রণয়ন করেন, সেই বিধির বিধান অনুসারে কার্য্য করিবেন;

না করিলে, ভারতবর্ষের পক্ষে মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত ষ্টেট সেক্রেটরী সাহেবের নিকট পাঁচ সহস্র টাকা দণ্ড দিবেন; ঐ স্বামী কিম্বা এজেণ্ট কিম্বা কাপ্তান এবং ব্রিটনীয় ভারতবর্ষ নিবাসী দুই জন জামিন একত্র ও স্বতন্ত্র এই মর্ম্মের নিবন্ধপত্র লিখিয়া না দিলে, জাহাজের খুলিয়া যাইবার অনুমতিপত্র দেওয়া যে কার্য্যকারকের কর্ত্তব্য তিনি ঐ অনুমতিপত্র দিবেন না।"

৪ ধারা। উক্ত আইনের ২৭ ধারায় "ত্রিশ" শব্দের পরিবর্ত্তে "যাইট" শব্দ দিতে হইবে।

উক্ত আইনের ২৭ ধারার সংশোধন।

৫ ধারা। উক্ত আইনের ২৮ ধারার নিম্নলিখিত কথাগুলি যোগ করিতে হইবে।—

ঐ আইনের ২৮ ধারায় যোগ করিবার কথা।

"এবং যে জাহাজে ৪৬ ধারামতে প্রণীত বিধির আদেশানুসারে কার্য্য না হয়, স্বাস্থ্যের সর্টিফিকট দিবার ক্ষমতাপন্ন কর্তৃপক্ষ সেই জাহাজ সম্বন্ধে ঐ সর্টিফিকট দিতে অস্বীকার করিতে পারিবেন।"

৬ ধারা। উক্ত আইনের ২৮ ধারার পর নিম্নলিখিত ধারাগুলি দিতে হইবে।—

উক্ত আইনের ২৮ ধারার পর নূতন ধারা দিবার কথা।

"২৮ ক ধারা। যে কোন জাহাজ এক শতের অধিক আসিয়া বা আফরিকার অধিবাসী চড়নদার লইয়া ব্রিটনীয় ভারতবর্ষের কোন বন্দরহইতে সুফসমুদ্রের তীরস্থ কোন বন্দরে যায়, অথবা সুফসমুদ্রের তীরস্থ কোন বন্দরহইতে ব্রিটনীয় ভারতবর্ষের কোন বন্দরে আইসে, সেই জাহাজে এই আইনমতে প্রণীতব্য বিধি অনুসারে লাইসেন্স প্রাপ্ত এক জন চিকিৎসক থাকিবে।

কোন কোন জাহাজে চিকিৎসক থাকিবার কথা।

"২৮ খ ধারা। যে কোন জাহাজ ব্রিটনীয় ভারতবর্ষের কোন বন্দরহইতে সুফ সমুদ্রের তীরস্থ কোন বন্দরে যায়, অথবা সুফ সমুদ্রের তীরস্থ কোন বন্দরহইতে ব্রিটনীয় ভারতবর্ষের কোন বন্দরে আইসে, সেই জাহাজ প্রধানতঃ বাষ্পদ্বারা চালিত হইবে।

কোন কোন জাহাজের বাষ্পদ্বারা চালিত হইবার কথা।

"২৮ গ ধারা (১) মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেব সময়ে২ ইণ্ডিয়া গেজেটে বিজ্ঞাপন দিয়া এই আজ্ঞা করিতে পারিবেন যে ঐ বিজ্ঞাপনের নির্দ্দিষ্ট কোন শ্রেণীর চড়নদার যাবৎ স্থানীয় গবর্ণমেণ্টের নিযুক্ত চিকিৎসকের স্থানে এই মর্ম্মের সর্টিফিকেট না পান যে ঐ চিকিৎসক তাঁহাকে পরীক্ষা করিয়া দেখিয়াছেন ও তাঁহার কোনরূপ আশঙ্কাজনক সংক্রামক বা ছোঁয়াছিয়া রোগ নাই ও তিনি সুফ সমুদ্রের তীরস্থ যে বন্দরে যাইতে উদ্যত সেই বন্দরে যাত্রা করিবার উপযোগী স্বাস্থ্য তাঁহার আছে, তাবৎ ব্রিটনীয় ভারতবর্ষের কোন বন্দরহইতে সুফ সমুদ্রের তীরস্থ কোন বন্দরে যে কোন জাহাজ যায় সেই জাহাজে তাঁহাকে গ্রহণ করা যাইবে না।

কোন কোন চড়নদার সম্বন্ধে চিকিৎসকদ্বারা পরীক্ষার আদেশসূচক বিজ্ঞাপন মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেবের দিতে পারিবার কথা।

(২) এই ধারামতে কোন সময়ে যে কোন বিজ্ঞাপন দেওয়া যায় মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেব সম্পূর্ণ বা আংশিকরূপে তাহা রহিত বা পরিবর্ত্তিত করিতে পারিবেন।"

৭ ধারা। উক্ত আইনের ৩৮ ধারার পর নিম্নলিখিত ধারাগুলি দিতে হইবে।—

উক্ত আইনের ৩৮ ধারার পর নূতন ধারা দিবার কথা।

"৩৮ ক ধারা। ২৭ ধারার যেরূপ জাহাজের উল্লেখ আছে তদ্রূপ কোন জাহাজের কাপ্তান, কিম্বা ঐরূপ কোন জাহাজের অধ্যক্ষতা ভারপ্রাপ্ত কোন চিকিৎসক, ঐ জাহাজ সম্বন্ধে ৪৬ ধারামতে প্রণীত কোন বিধি ইচ্ছাপূর্ব্বক লঙ্ঘন করিলে কিম্বা পালন না করিলে কিম্বা পালন করিতে উপেক্ষা করিলে, তাঁহার পাঁচ শত টাকা পর্য্যন্ত অর্থদণ্ড কিম্বা তিন মাস পর্য্যন্ত কারাদণ্ড কিম্বা উভয় দণ্ড হইতে পারিবে।

কোন কোন জাহাজের কাপ্তান বা চিকিৎসক বিধি অমান্য করিলে তাঁহাদের দণ্ডের কথা।

"৩৮ খ ধারা। যে কোন জাহাজ একশতের অধিক চড়নদার লইয়া ব্রিটনীয় ভারতবর্ষের কোন বন্দরহইতে সুফ সমুদ্রের তীরস্থ বন্দরে যায় কিম্বা সুফ সমুদ্রের তীরস্থ কোন বন্দরহইতে ব্রিটনীয় ভারতবর্ষের কোন বন্দরে আইসে, সেই জাহাজে ২৮ ক ধারার আদেশমত চিকিৎসক না থাকিলে, ঐ জাহাজের কাপ্তানের পাঁচ শত টাকা পর্য্যন্ত অর্থদণ্ড কিম্বা তিন মাস পর্য্যন্ত কারাদণ্ড কিম্বা উভয় দণ্ড হইতে পারিবে।

কোন কোন জাহাজের কাপ্তান চিকিৎসক না লইয়া জাহাজ ছাড়িয়া গেলে তাঁহার দণ্ডের কথা।

"৩৮ গ ধারা। যে কোন জাহাজ ব্রিটনীয় ভারতবর্ষের কোন বন্দরহইতে সুফ সমুদ্রের তীরস্থ কোন বন্দরে যায় অথবা সুফ সমুদ্রের তীরস্থ কোন বন্দরহইতে ব্রিটনীয় ভারতবর্ষের কোন বন্দরে আইসে অথচ প্রধানতঃ বাষ্পদ্বারা চালিত হয় না, সেই জাহাজের স্বামির ও কাপ্তানের পাঁচশত টাকা পর্য্যন্ত অর্থদণ্ড কিম্বা তিন মাস পর্য্যন্ত কারাদণ্ড কিম্বা উভয় দণ্ড হইতে পারিবে।

কোন কোন জাহাজ বাষ্পদ্বারা চালিত না হইলে স্বামির ও কাপ্তানের দণ্ডের কথা।

"৩৮ ঘ ধারা। ২৮ গ ধারামত কোন বিজ্ঞাপন প্রবল থাকিলেও যদি কোন জাহাজের কাপ্তান সেই বিজ্ঞাপন লঙ্ঘন করিয়া আপনার জাহাজে কোন ব্যক্তিকে গ্রহণ করেন, তবে তাঁহার তিন মাস পর্য্যন্ত কারাদণ্ড অথবা ঐরূপ গৃহীত প্রত্যেক ব্যক্তির নিমিত্ত পাঁচশত টাকা অর্থদণ্ড, কিম্বা উভয় দণ্ড হইতে পারিবে।"

২৮গ ধারামত বিজ্ঞাপন লঙ্ঘন করিয়া চড়নদার লইলে কাপ্তানের দণ্ডের কথা।

৮ ধারা। উক্ত আইনের ৪৬ ধারার (খ) প্রকরণের পর নিম্নলিখিত প্রকরণটি যোগ করিতে হইবে।—

উক্ত আইনের ৪৬ ধারায় যোগ করিবার কথা।

"(খ খ) এই আইনমতে চিকিৎসক লওয়া আবশ্যক হইলে, তাহাদিগকে লাইসেন্স দিবার ও নিযুক্ত করিবার বিধি।"

উক্ত ধারার (ঙ) প্রকরণের পর নিম্নলিখিত প্রকরণ যোগ করিতে হইবে।

"(ঙ ঙ) উক্ত যাত্রায় জাহাজ যত দিন নিযুক্ত থাকে সেই সময়ে কাপ্তানের ও চিকিৎসক থাকিলে তাঁহার ও জাহাজের অন্য কর্ম্মচারিদের কর্ম্মের বিধি।

"(ঙ ঙ ঙ) দুই তুতকের মধ্যবর্ত্তী চড়নদারদের উপর তুতকে যাইবার বিধি।"

## অভিপ্রায় ও হেতুর বর্ণনা।

ব্রিটিষ ভারতবর্ষ ও আরবদেশ এই উভয়ের মধ্যে যাত্রী লইয়া যাইবার ব্যবসায়ের উৎকৃষ্টতর বিধান করিবার নিমিত্ত এদেশীয় চড়নদারদের জাহাজ বিষয়ক ১৮৭৬ সালের ৮ আইন সংশোধন করা এই পাণ্ডুলিপির উদ্দেশ্য। এই ব্যবসায়ের বিষয়ে শ্রীযুত ষ্টেট সেক্রেটরী সাহেব, ভারতবর্ষীয় গবর্ণমেণ্ট ও ভারতবর্ষীয় সমুদ্রতীরবর্ত্তী নানা স্থানীয় গবর্ণমেণ্ট, ইঁহাদের মধ্যে চিঠিপত্র চলিয়াছে। সাবধানে বিবেচনা পূর্ব্বক গবর্ণমেণ্ট এই সিদ্ধান্তে উপনীত হইয়াছেন যে যাত্রী লইয়া যাওয়া ব্যবসায়ের গুরুত্ব বিবেচনায় এতৎসম্বন্ধে বিস্তারিত বিধান করা আবশ্যক; এবং কার্য্যপ্রণালীর সমতা রক্ষার্থ ও ভিন্নভিন্ন রাজ্যের স্বতন্ত্র প্রণীত বিধিভেদের অনিবার্য্য ফলস্বরূপ বিরোধ পরিহারার্থ, ইহা বাঞ্ছনীয় যে এই ব্যবসায়ের সুব্যবস্থায় যাঁহাদের প্রধানতঃ স্বার্থ আছে সেই সকল গবর্ণমেণ্টের মধ্যে সমস্ত গুরুতর বিষয়ে মতের ঐক্য স্থাপন করা হয়। ভারতবর্ষহইতে এক্ষণে হেজাজে সর্ব্বাপেক্ষা অধিক যাত্রী যায়। ভারতবর্ষের আইনের ও তুরস্কের স্থানীয় ব্যবস্থার সাধারণ বিধানের মধ্যে কার্য্যগত একতা সংস্থাপন কেবল ব্রিটিষ গবর্ণমেণ্টের সহিত তুরস্কের গবর্ণমেণ্টের রাজনৈতিক চিঠিপত্রদ্বারা হইতে পারে। কিন্তু ভূয়োদর্শনদ্বারা জানা গিয়াছে যে ভারতবর্ষীয় আইনের বিধান এক্ষণে যেরূপ আছে তাহাতে এই ব্যবসায়ের বিশেষ প্রয়োজন সাধন করিতে কুলায় না ও কোন কোন বিষয়ে তাহা সংশোধন করা আবশ্যক। এনিমিত্ত ব্রিটিষ গবর্ণমেণ্টের ও তুরস্কের আইনের একতা সম্পাদনার্থ চেষ্টা করিবারপূর্ব্বে আমাদের আইনের এরূপ সংশোধন করা বাঞ্ছনীয় বোধ হয়, যাহা ঐ আইনের সন্তোষজনক অবস্থা করণার্থ আবশ্যক হয়।

২। এবিষয়ে ভারতবর্ষীয় ব্যবস্থা অংশতঃ এদেশীয় চড়নদারদের জাহাজ বিষয়ক ১৮৭৬ সালের আইনের বিধানে এবং অংশতঃ ঐ আইনমতে প্রণীত বিধির বিধানে আছে। উক্ত বিধি সংশোধন করিবার নিমিত্ত ভারতবর্ষীয় গবর্ণমেণ্ট ষ্টেট সেক্রেটরী সাহেবের নিকট এক প্রস্তু বিধির পাণ্ডুলেখা পাঠাইয়াছেন। ঐ পাণ্ডুলেখা ইংলণ্ডের ও ফ্রান্সের উপনিবেশে যে সকল মজুরেরা যায় তাহাদিগকে লইয়া যাইবার বিধান করণার্থ বিধির আদর্শে লিখিত। ভারতবর্ষের ও হেজাজের বন্দরেরমধ্যে এদেশীয় চড়নদারদিগকে লইয়া যাইবার বিধান করণার্থ বিধি বলিয়া ভারতবর্ষীয় গবর্ণমেণ্ট এদেশীয় চড়নদারদের জাহাজ বিষয়ক ১৮৭৬ সালের আইনমতে উক্ত পাণ্ডুলেখাগত বিধি প্রচার করিবার প্রস্তাব করেন। পূর্ব্বোক্ত ১৮৭৬ সালের আইন সংশোধন করণার্থ বর্ত্তমান পাণ্ডুলিপি প্রস্তুত করা গিয়াছে।

৩। ২ ধারাক্রমে এদেশীয় চড়নদারদের জাহাজ বিষয়ক ১৮৭৬ সালের আইনের ১১ ধারায় এইরূপ একটি বিধান যোগ করা গিয়াছে যে ঐ ধারামতে যে সর্টিফিকেট দেওয়া যায় সুক সমুদ্রগামি জাহাজের সম্বন্ধে তাহাতে এই নির্দ্দেশ থাকিবে যে ঐ জাহাজ প্রধানতঃ বাষ্পদ্বারা চালিত হয় এবং জাহাজে একশত জনের অধিক এদেশীয় চড়নদার থাকিলে এই নির্দ্দেশও থাকিবে যে জাহাজে লাইসেন্সপ্রাপ্ত চিকিৎসকও আছে। ইহার ফল এই হইবে যে এই সকল আদেশ পালন না করিলে জাহাজ বন্দর ছাড়িয়া যাইবার অনুমতিপত্র পাইতে পারিবে না (৯ ধারা দেখ)।

৪। ৩ ধারায় উক্ত আইনের ২৬ ধারা সংশোধন করা গিয়াছে। ৩ ধারায় এরূপ আদেশ আছে যে ২৬ ধারামতে দত্ত নিবন্ধপত্রে উক্ত আইনের বিধান এবং সুকসমুদ্রগামী এদেশীয় চড়নদারদের জাহাজ সম্পর্কীয় যে বিধি মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেব উক্ত আইনের ৪৬ ধারামতে প্রণয়ন করেন সেই বিধির বিধান পালন করিবার নিয়ম থাকিবে। ভারতবর্ষীয় গবর্ণমেণ্টের বিচারাধিপত্যের সীমার বহির্ভূত স্থানে উক্ত বিধি পালন করাইতে উক্ত গবর্ণমেণ্টকে সমর্থ করা এই সংশোধনের উদ্দেশ্য।

৫। আইনের ২৭ ধারা যাহাতে খাটিতে পারে এই নিমিত্ত জাহাজে চড়নদারের সংখ্যা পাণ্ডুলিপির ৪ ধারাক্রমে ত্রিশের পরিবর্ত্তে ষাইট করা সমুদয় জাহাজ বাষ্পদ্বারা চালিত হইবে এই বিধানের অবশ্যম্ভাবী ফল। (আইনের ২ ধারা দেখ)।

৬। ৫ ধারায় আদেনস্থ কর্ত্তৃপক্ষদিগকে এই ক্ষমতা দেওয়া গিয়াছে যে বিধির আদেশ পালিত না হইলে তাঁহারা জাহাজের স্বাস্থ্যের সর্টিফিকেট দিতে অস্বীকার করিতে পারিবেন।

৭। ৬ ধারায় ২৮ ক, ২৮ খ ও ২৮ গ ধারা আইনে যোগ করা গিয়াছে। ঐ তিন ধারায় এইরূপ আদেশ আছে যে, যে কোন জাহাজ সুক সমুদ্রে যায় বা তথাহইতে আইসে সেই জাহাজে একশতের অধিক দেশীয় চড়নদার লইয়া গেলে একজন লাইসেন্সপ্রাপ্ত চিকিৎসক রাখিতে হইবে, এবং যে কোন দেশীয় চড়নদারদের জাহাজ সুক সমুদ্রে যায় বা তথাহইতে আইসে তাহা প্রধানতঃ বাষ্পদ্বারা চালিত হইবে। ঐ তিন ধারায় মন্ত্রিসভাধিষ্ঠিত গবর্ণর জেনরল সাহেবের প্রতি এই ক্ষমতা প্রদত্ত হইয়াছে যে তিনি এইরূপ আদেশসূচক বিজ্ঞাপন দিতে পারিবেন যে ঐ বিজ্ঞাপনের নির্দ্দিষ্ট প্রকারের কোন চড়নদার যাবৎ একজন নির্দ্দিষ্ট চিকিৎসকের স্থানে এই মর্ম্মের সর্টিফিকেট না পান যে তাঁহার কোন সংক্রামক বা ছোঁয়াছিয়া রোগ নাই ও তিনি যে বন্দরে যাইবার কল্পনা করিয়াছেন সেই বন্দরে যাইবার উপযোগী স্বাস্থ্য তাঁহার আছে, তাবৎ তাঁহাকে উক্তরূপ কোন জাহাজে গ্রহণ করা যাইবে না।

[ গবর্ণমেণ্ট গেজেট। ১৮৮৩। ১০ জুলাই। ]

২৮ ক ধারা সম্বন্ধে গবর্ণমেণ্টের কোন সন্দেহ নাই যে জাহাজে একজন চিকিৎসক থাকিলে এক্ষণে যাত্রীদের যে সকল কষ্ট হয় তন্মধ্যে অনেক কষ্ট কমিয়া যাইবে, বিশেষতঃ জাহাজের স্বাস্থ্যসংক্রান্ত ও খাদ্যসংক্রান্ত বন্দোবস্ত উপযুক্তরূপে করা হয় ইহা দেখিবার নিমিত্ত যদি তাঁহাকে বিধিক্রমে দায়ী করা যায়, এবং যদি তাঁহার পক্ষে কোন কর্ত্তব্য লঙ্ঘন হইলে তাঁহাকে অযোগ্য বলিয়া নির্ণয় করা যাইতে পারে। এই কার্য্যের নিমিত্ত সর্ব্বদা মুসলমান চিকিৎসক না পাওয়া যাইতে পারে, কিন্তু অন্যাপেক্ষা উক্ত ধর্ম্মাবলম্বী কর্ম্মচারী দিতে চেষ্টা করা যাইবে। ২৮ খ ধারা এত স্পষ্ট যে, তৎসম্বন্ধে আর কিছু বলিবার প্রয়োজন নাই। ভারতবর্ষীয় যাত্রীদের দ্বারা আরবদেশে সঞ্চারী রোগ আনা যাহাতে না হয়, তদ্বিষয়ে সাবধান হইবার নিমিত্ত, ইউরোপীয় গবর্ণমেণ্টদের প্ররৃত্তিমতে, ২৮ গ ধারা প্রবল করা যাইতে পারিবে।

৮। এই আইনের পাণ্ডুলিপিতে যে সকল আদেশ আছে, তাহার লঙ্ঘন নিমিত্ত ৭ ধারায় দণ্ড নির্দ্ধারিত হইয়াছে।

৯। পরিশেষে, ৮ ধারাক্রমে আইনের ৪৬ ধারায় কএকটী কথা যোগ করা হইয়াছে। তাহাতে চিকিৎসকদিগকে লাইসেন্স দিবার এবং তাঁহাদের ও সাধারণতঃ জাহাজস্থ সমস্ত কর্ম্মচারির কর্ম্মের বিধান করণার্থ ও চড়নদারদের উপর ভুতকে অবাধে গমনাগমনের বিধান করণার্থ বিধি প্রণয়ন করিতে মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেবকে সমর্থ করা হইয়াছে।

১৮৮৩সাল ২০ জুন।

সি, পি, ইলবার্ট।

ডি, ফিট্জপাট্রিক,
ভারতবর্ষীয় গবর্ণমেণ্টের সেক্রেটরী।

RAJ KRISHNA MUKHOPADHYAYA, M.A. AND B.L.,
*Bengali Translator.*




# গবর্ণমেণ্ট গেজেট

TUESDAY, JULY 10, 1883.

মঙ্গলবার, ১৮৮৩ সাল ১০ জুলাই।

## PART VIII.

## ADVERTISEMENTS.

অষ্টম খণ্ড।

ইশ্‌তিহার প্রভৃতি।

কাছারি কমিশ্যনারি সুন্দরবন।

১৮৭৯ সালের নবেম্বর মাহার রুলের ১৭ ধারামতে নোটিস।

এতদ্দ্বারা এই সংবাদ দেওয়া যাইতেছে যে, যাহার নকশা সুন্দরবনের শ্রীযুত কমিশ্যনার সাহেবের আফিসে দেখিবার নিমিত্ত আছে এতদ্দত্ত তপসীলের লিখিত সেই ভূমির পাট্টা যজ্ঞেশ্বর চট্টোপাধ্যায় পাইবার প্রার্থনা করিয়াছেন। ইতিমধ্যে উক্ত ভূমির উপর (১৮৬৩ সালের ২৩ আইনমতে অর্থাৎ পতিত ভূমির উপর দাওয়া নিষ্পত্তি করিবার বিধান করণার্থ আইনমতে) দাওয়া বা আপত্তি করা প্রযুক্ত বা অন্য কোন কারণে নিলাম রহিত বা স্থগিত না হইলে তাহা ১৮৮৩ সালের ২৯ আগস্ট মোতাবেক বাঙ্গালা সন ১২৯০ সালের ১৪ ভাদ্র বুধবার মধ্যাহ্ন সময়ে আলিপুর সুন্দরবনের কমিশ্যনার সাহেবের আফিসে বিক্রীত হইবে।

নিম্নলিখিত নিয়মাধীনে ও ২৪ পরগনা ও খুলনা ও বাকরগঞ্জের অন্তর্গত সুন্দরবনের পতিত ভূমির পাট্টা বিক্রয়ার্থ ১৮৭৯ সালের নবেম্বর মাসের ১২ তারিখের বিধিসংযুক্ত সাধারণ নিয়মাধীনে উক্ত ভূমির পাট্টা দেওয়া যাইবে।

নিয়ম এই।—

উক্ত ভূমি বর্ত্তমান পথ ও জল ও অন্য সকল ভোগস্বত্বের নিয়মাধীনে থাকিবে।

নৌকাগম্য সকল জলস্রোত ও খাল ব্যবহার করিবার স্বত্ব সাধারণের থাকিবেক ও উক্ত প্রত্যেক জলস্রোতের ও খালের উভয়পার্শ্বে ২৫ ফুটের কম না হয় এমত প্রশস্ত গুণ টানিবার পথও ব্যবহারার্থে রাখা যাইবে।

উক্ত ভূমির ধাতু প্রভৃতি খনির উপর গবর্ণমেণ্টের স্বত্ব থাকিবে তদ্ভিন্ন সেই ধাতু প্রভৃতি তুলিবার ও পাইবার ও লইয়া যাইবার নিমিত্ত যে পথস্বত্ব রক্ষা করা এবং যুক্তিসঙ্গত অন্য যে সুবিধা করা আবশ্যক তাহা করিতে হইবেক। উক্ত ভূমিতে গবর্ণমেণ্টের মালিকীস্বত্ব থাকিবে ও পাট্টাধারীকে কেবল দখলীস্বত্ব দেওয়া যাইবেক সেই স্বত্ব পুরুষানুক্রমিক ও হস্তান্তরযোগ্য হইবে, ইতি সন ১৮৮৩। তারিখ ২৫ মে।

তপসীল।

| লাটের নম্বর। | জিলা, সব-ডিবিজান ও থানা। | রকবা। | সীমানা। |
|---|---|---|---|
| ১১ নং লাট পশ্চিম খণ্ড। | জেলা ২৪ পরগনা সব-ডিবিজান ডায়-মণ্ড হারবার থানা সুলতানপুর। | ৩৭৫০/০ | উত্তর।—কাগদেব খাল ও আমড়াতলা খালের মুখহইতে উত্তর-পশ্চিম রোখে কাগদেব খাল পর্যন্ত একটী সরল রেখা।<br><br>পূর্ব্ব।—উপরোক্ত সরল রেখা ও মিবাটী অথবা কালিনাগিনী গাঙ্গ।<br><br>দক্ষিণ।—কাগদেব টাট খাল।<br><br>পশ্চিম।—কাগদেব খাল।<br><br>এই সকল সীমানা ডেপুটী কালেক্টর মেং এলিহুন সাহেবের ১৮৮০।৮১ সালের নকশা অনুসারে লিখিত হইল। |

SUNDERBUNS COMMR.'S OFFICE,
ALIPUR,
*The* 25*th May* 1883.

F. E. PARGITER,
*Commissioner of Sunderbuns.*

[*Government Gazette*, 10*th July* 1883.]

**LAND ADVERTISEMENT.** **ভূমি বিষয়ক ইস্তাহার**

জিলা ঢাকা।

বাকী খাজানা বিক্রয়ের পাঠ।

এতদ্দ্বারা সংবাদ দেওয়া যাইতেছে যে ১৮৫৯ সনের ১১ আইনের ৬ ধারা অনুসারে জেলা ঢাকার মধ্যবর্ত্তী নিম্নলিখিত মহাল সকল ১৮৮৩ সনের ১২ জানুয়ারি তারিখে প্রাপ্য বাকী মালগুজারি এবং অন্যান্য দাওয়া যাহা চলিত আইন এবং আক্টের অনুসারে বাকী রাজস্বের ন্যায় আদায় করা যাইতে পারে তাহা আদাএর নিমিত্ত ১৮৮৩ সনের ১৫ জুলাই তারিখে ঐ জেলার কালেক্টর সাহেবের কাছারিতে বিনা ওজরে ও প্রকাশ্য নিলামে ধরা যাইবে, ইতি সন ১৮৮৩। ১ জুন।

| নম্বর তৌজি। | নাম মহাল। | নাম মালিক। | সদর জমা। | বাকী। | মন্তব্য। |
|---|---|---|---|---|---|
| ৯৩৪৯ | জিং নুরল্লাপুর পং পাঠপসার তাং গোলামহোসেন চৌধুরী অবশিষ্ট। | হাফেজা খাতুন গুরুগোবিন্দ সাহা গয়রহ। | ৬৫৭॥/৭॥ | ৪০৭/০ | |
| | তাং তথা হিঃ।১৩॥; কাগ ... | কালীচন্দ্র রায় মেনেজার পক্ষে হামেদন্নেছা খাতুন ছায়েদন্নেছা খাতুন ও ছাদতন্নেছা খাতুন। | ২৭২॥৶৪ | ০ | |
| | | | ৯৩০৶১১॥ | ৪০৭/০ | |
| ১১০৪ | চর মুক্তাপুরের মধ্যগত মৌং চর গড়পাড়া। | কছিমিদা খাতুন, আলমগাজি গয়রহ। | ৩৩৫৸৬ | ১২২॥০ | |
| | মৌজে তথা হিঃ /১০ আনি ... | দৌলতন্নেছা .. | ৫৭॥/ | ১৫৸০ | |
| | মৌজে তথা হিঃ /১৫ আনি ... | মহোতাবদ্দিন ... | ৬৭৶৬ | ১৮।৶ | |
| | মৌজে তথা হিঃ ।০ আনি ... | ভারতচন্দ্র ঘোষ ... | ১৫৩।০ | ১৪৲ | |
| | | | ৬১৪৲ | ১৭০॥৶ | |
| ১৬৭৫ | পরগনা উত্তর সাহাপুর চর দিঘলদি ... | আনন্দময়ী, চন্দ্রকলা ও রাজমনি গয়রহ। | ৩৮৫৲২ পাই | ২২৭৷/৪ | |
| | চর তথা হিঃ ৶১৩।– ক্রান্ত ... | সোণামনি ... | ১৮১৸/৪ | ০ | |
| | চর তথা হিঃ /১৫ আনি ... | কালীকুমার পাল মেনেজার পক্ষে ললিতমোহন পাল। | ১২২॥/৯ | ৪০৶৩ | |
| | চর তথা হিঃ /১৬৲৪ দন্তী ... | গোবিন্দচন্দ্র রায় চৌধুরী ... | ১২৬॥৯ | ০ | |
| | | | ১১২১৲ | ২৬৭॥৭ | |

4-6-83. A. W. PAUL, *Offg. Collector.*

জিলা নোয়াখালী।—ইস্তাহার।

এতদ্দ্বারা সংবাদ দেওয়া যাইতেছে যে ১৮৫৯ ইংরেজির ১১ আইনের ৬ ধারার বিধানমতে জিলা নোওয়াখালির মধ্যবর্ত্তী নিম্নের লিখিত মহালের ১৮৮৩ ইংরেজীর ২৮মার্চ্চের সূর্য্যাস্তের প্রাপ্য বাকী রাজস্ব আদায় নিমিত্তে ১৮৮৩ ইংরেজীর ২০ জুলাই মোতাবেক বাঙ্গলা ১২৯০ সনের ৫ শ্রাবণ শুক্রবার ঐ জিলার কালেক্টরি কাছারিতে বিনা ওজর প্রকাশ্য নিলামেধরা যাইবেক। ইতি সন ১৮৮৩ইংরেজী তারিখ২৯মে।

| নম্বর তৌজী। | নাম মহাল। | নাম মালিক। | সদর জমা। | বাকীর সংখ্যা। |
|---|---|---|---|---|
| ১৩ নং | পং দাড়রা হিস্যে ।০ আনা ষ্টেশন ফেনী। | শ্রীমতী মেহেরন্নেছা চৌধুরাইন ও আমিনদ্দিন আহাম্মদ চৌধুরী। | ১৫৪৭॥৶৪ | ৪৪৬৸৶১১ |

NOAKHOLLY COLLECTOR'S OFFICE, *The 29th May* 1883. H. G. COOKE, *Offg. Collector.*

[ গবর্ণমেন্ট গেজেট। ১৮৮৩। ১০ জুলাই। ]

## জিলা বগুড়া।

### বাকী খাজানার জ্ঞাপনপত্রের পাঠ।

ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে ১৮৫৯ সালের ১১ আইনের ৬ ধারানুসারে জেলা বগুড়ার মধ্যবর্ত্তী নিম্নলিখিত মহাল সকল ১৮৮৩ সালের ২৮ মার্চ্চ তারিখে প্রাপ্য বাকী মালগুজারী এবং অন্যান্য দাওয়া চলিত আইন এবং আক্টের অনুসারে বাকী রাজস্বের ন্যায় আদায় করা যাইতে পারে তাহা আদায় নিমিত্ত ১৮৮৩ সালের ৩০ জুলাই তারিখ ঐ জিলার কালেক্টর সাহেবের কাছারিতে বিনা ওজরে ও প্রকাশ্য নিলামে ধরা যাইবে।

ওপসীল মহাল।

| তৌজির নম্বর ও মহালের নাম। | মালিকের নাম। | সদর জমা। | বাকী। | কৈফিয়ৎ। |
|---|---|---|---|---|
| নং ৩৪।৩৭ কিং পং শেরপুর | যজ্ঞেশ্বর কুণ্ডু উহিপক্ষে হরিশ্চন্দ্র চৌধুরী হরিপ্রিয়া দেব্যা মাদরে মাখন ওরফে কিশোরীমোহন ও ললিতমোহন মৈত্র, কৃপাময়ী দেব্যা উহিপক্ষে প্রসন্নচন্দ্র রায়, কৃপাময়ী দেব্যা জওজে মৃত হরকান্ত রায়, রবিউল্লা ও মজীবুল্লা তালুকদার গোপালচন্দ্র রায়, হরকুমার ও রাজকুমার সরকার, মনবালিকা দাস্যা, জয়নাথ চৌধুরী, রসমুন্দরী দাস্যা, চৌধুরাণী, সুন্দরমণি বিবি অলি পক্ষে রকিবউল্লা তালুকদার নাবালগ। | ৫০০৶৭ | ৫৴৫ | • |
| নং ১০০।১০৩ ডিঃ দামদিঘা পঃ মেহমানসাহি। | দেবীদাস নিয়োগী চৌধুরী, বিজয়সিংহ নিয়োগী চৌধুরী, মনমোহিনী চৌধুরাণী, স্বর্ণময়ী চৌধুরাণী। | ৫১২৸৶৭ | ৸৶২ | • |
| নং ১০৩০।২৩৮ ডিঃ কাশীপাড়া পঃ মেহমানসাহি | ব্রজলাল সান্ন্যাল, বৈকুণ্ঠনাথ সান্ন্যাল, মনমোহিনী দেব্যা, রাধারমন, চন্দ্রকিশোর; কালীকিশোর মুনশী ধরণীধর সান্ন্যাল, শশীধর সান্ন্যাল, মহিমাচন্দ্র সান্ন্যাল, মুকুন্দনাথ সান্ন্যাল, বিহারিলাল সান্ন্যাল, মোক্ষদাসুন্দরী দেব্যা মাদরে অলিপক্ষে সুরেশচন্দ্র সান্ন্যাল নাবালগ, দক্ষিণারঞ্জন সান্ন্যাল, ত্রিপুরাসুন্দরী দেব্যা, সুখদা দেব্যা, দীনেন্দ্রনাথ সান্ন্যাল প্রসন্নকুমার সান্ন্যাল। | ৩৬৯৬৲ | ৪০৸৴৭ | এই মহালের ১৮৫৯ সালের ১১ আইনের ১০ ধারামত দীনেন্দ্রনাথ সান্ন্যালের হিস্যা ।০ আনা ও প্রসন্নকুমার সান্ন্যালের হিস্যা ৵১০ আনার যে দুই হিসাব পৃথক আছে তাহা বাদে বক্রী মহাল নিলাম হইবে ইতি। |

J. J. LIVESAY, *Collector.*

## জিলা দিনাজপুর—কালেক্টরি।

### বাকী খাজানার জ্ঞাপনপত্রের পাঠ।

ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে ১৮৫৯ সালের ১১ আইনের ৬ ধারানুসারে জিলা দিনাজপুর মধ্যবর্ত্তী নিম্নলিখিত মহাল সকল ১৮৮৩ সালের ২৮ মার্চ্চ তারিখে প্রাপ্য বাকী মালগুজারী এবং অন্যান্য দাওয়া চলিত আইন এবং আক্টের অনুসারে বাকী রাজস্বের ন্যায় আদায় করা যাইতে পারে তাহা আদায় নিমিত্ত ১৮৮৩ সালের ২৬ জুলাই তারিখ ঐ জিলার কালেক্টর সাহেবের কাছারিতে বিনা ওজরে ও প্রকাশ্য নীলামে ধরা যাইবে!

প্রথম শ্রেণীর ইস্তমুরারি জমা ধার্য্য হওয়া মহাল।

| নম্বর তৌজি | নাম মহাল ও পরগনা। | নাম মালিক। | সদর জমা। | যে বাকীর জন্য নিলাম হইবেক। | মন্তব্য। |
|---|---|---|---|---|---|
| ৩৯২ নং | পং মদনাবতীর মৌজে বারবৈল গয়রহ। | সৈয়দ মাহাম্মদ এহিয়া ও সৈয়দ মাহাম্মদ মুহ: দিগর। | ২৫৩৮৲১০৸ | ১৩৯৸১ | এই মহালের মধ্যে ১৮৫৯। ১১। ১০ ধারামত পৃথক হিসাব হওয়া সৈয়দ মাহাম্মদ এহিয়ার ৴১৫।।২ সত্তী অংশে, যাহার ২৮২৲৩ পাই সদর জমা হয় তাহাই নিলাম হইবেক। |

A. C. TUTE,
*Offg. Collector.*

## জেলা নদীয়া।

### বাকী খাজানার জ্ঞাপন পত্রের  পাঠ কাছারি কালেক্টরী জেলা নদীয়া।

ইহার দ্বারায় সংবাদ দেওয়া যাইতেছে যে ১৮৫৯ সালের ১১ আইনের ৬ধারানুসারে জেলা নদীয়ার তৌজির অন্তর্গত নিম্নলিখিত মহাল সকলের ১৮৮৩ সালের ২৮ মার্চ তারিখের প্রাপ্য মালগুজারি এবং অন্যং দাওয়া যাহার চলিত আইন ও আকুট অনুসারে বাকী রাজস্বর ন্যায় আদায় করা যাইতে পারে তাহা আদায় নিমিত্ত সন ১৮৮৩ সালের ১৯ জুলাই মোতাবেক সন ১২৯০ সালের ৪ শ্রাবণ বৃহস্পতি বার এই জেলার কালেক্টর সাহেবের কাছারিতে বিনা ওজরে প্রকাশ্য নিলামে ধরা যাইবেক।

| তৌজির নম্বর। | নাম মহাল ও পরগনা। | লিখিত মালিকের নাম। | মোট সদর জমা। | বাকীর পরিমাণ। | মন্তব্য। |
|---|---|---|---|---|---|
| | | প্রথম শ্রেণীর চিরস্থায়ী বন্দোবস্তী মহাল। | | | |
| ১৭নং | আলফা পং বাগোয়ান। | কৃষ্ণনাথ রায় কুমুদিনী দাসী অলি অছি জানবে গুরুদাস বিশ্বাস যদুনাথ জগন্নাথ খাঁ চন্দ্রকান্ত লক্ষ্মীকান্ত রতিকান্ত গঙ্গাকান্ত দ্বারকাকান্ত সূর্য্যকান্ত ভট্টাচার্য্য লক্ষ্মীমণি দেব্যা অলি মাতা তিনকড়ী দেব্যা ত্রৈলোক্যসুন্দরী দেব্যা উমেশচন্দ্র মুখোপাধ্যায় স্বয়ং ও ভারপ্রাপ্ত জানবে বিজয়চন্দ্র মুখোপাধ্যায় গোবিন্দচন্দ্র মুখোপাধ্যায় মন্মথনাথ মুখোপাধ্যায় রায় ধনপৎ সিং বাহাদুর অছি জাং নাবালগ শেট গোপীচাঁদ বাহাদুর, রামেশ্বর রায় মথুরানাথ ও শ্রীনাথ পাল চৌধুরী শিবচন্দ্র পাল চৌধুরী স্বয়ং ও অছি ও শুনয়নী দাসী স্বয়ং ও অছি জাং শ্রীশচন্দ্র ধনকৃষ্ণ, ললিতমোহন পাল নাবালগ হিরালাল উমেশচন্দ্র মহেশচন্দ্র পাল ও বনয়ারিলাল পাল নাবালগের অছি উমেশচন্দ্র পাল ও রামবকুশ চেতলাঙ্গি। | ৮৬৭০।/৩ পোলীস ৯৬।৭ | ৫৯॥৶৯ | ১৮৫৯ সালের ১১ আইনের ১০ ধারামত পৃথক হওয়া অংশ সকল বাদে অবশিষ্ট রকম।৶ আনা।৵ কাগ যাহা ৩৮০৩।৵৬॥ টাকা সদর ও ৪২।৩ পাই পোলীস জমায় লক্ষ্মাকান্ত চন্দ্রকান্ত রতিকান্ত গঙ্গাকান্ত দ্বারকাকান্ত ভট্টাচার্য্য লক্ষ্মীমণি দেব্যা অলি মাতা তিনকড়ী দেব্যা ও ত্রৈলোক্যসুন্দরী দেব্যা উমেশচন্দ্র মুখোপাধ্যায় স্বয়ং ও ভারপ্রাপ্ত জাং বিজয়চন্দ্র মুখোপাধ্যায় গোবিন্দচন্দ্র মুখোপাধ্যায় ও মন্মথনাথ মুখোপাধ্যায় ও রায় ধনপৎ সিং বাহাদুর অছি জাং শেট গোপীচাঁদ বাহাদুর মথুরানাথ ও শ্রীনাথ পাল চৌধুরী ও শিবচন্দ্র পাল চৌধুরী স্বয়ং ও অছি ও সুনয়নী দাসী স্বয়ং ও অছি জাং শ্রীশচন্দ্র ও ধনকৃষ্ণ ও ললিতমোহন পাল নাবালগ হিরালাল উমেশচন্দ্র মহেশচন্দ্র পাল ও বনয়ারিলাল পাল নাবালগের অছি উমেশচন্দ্র পাল ও রামবকুশ চেতলাঙ্গির নামে ১৭১০নং এজমালি অংশ লেখা যায় ঐ অংশে বাকী পড়ায় উহা নিলাম হইবেক। |
| ১৫০ | দোগাছিয়া পং দোগাছিয়া। | প্রাণকৃষ্ণ বন্দ্যোপাধ্যায় জাহ্নবামণি দাস্যা নফরচন্দ্র পাল চৌধুরী কৈলাসেশ্বরী দাস্যা অলি অছি জানবে বিপ্রদাস পাল চৌধুরী নাবালক তারাসুন্দরী দাস্যা নবীনচন্দ্র সরকার রামচন্দ্র মিত্র কৃষ্ণকামিনী দাস্যা তারণচন্দ্র মিত্র ক্ষেন্তবালা দাস্যা কীর্ত্তিচন্দ্র মিত্র স্বয়ং ও অলি ভ্রাতা ও নিকট বন্ধু কর্ম্মাধ্যক্ষ জাং নাবালক ভ্রাতা পয়োধিচন্দ্র ও মন্মথচন্দ্র মিত্র। | ৪৩৫৬॥৶৪ পোলীস ৫৬।৭ | ।৶০ ।০ | ১৮৫৯ সালের ১১ আইনের ১০ ধারামত পৃথক হওয়া অংশ বাদে অবশিষ্ট রঃ ॥৶৩৲৭ তিল ২৭৬৪॥/০ আনা সদর ও ৩৫৶৫ পাই পোলীস জমায় প্রাণকৃষ্ণ বন্দ্যোপাধ্যায় নফরচন্দ্র পাল চৌধুরী ও কৈলাসেশ্বরী দাসী অলি অছি জাং বিপ্রদাস পাল চৌধুরী নাবালগ তারাসুন্দরী দাস্যা নবীনচন্দ্র সরকার রামচন্দ্র মিত্র কৃষ্ণকামিনী দাসী তারণচন্দ্র মিত্র কীর্ত্তিচন্দ্র মিত্র স্বয়ং ও অলি ভ্রাতা ও নিকট বন্ধু কর্ম্মাধ্যক্ষ জাং নাবালগ পয়োধিচন্দ্র ও মন্মথচন্দ্র মিত্রের নামে ১৫০।০ নং ও পৃথক হিসাব হওয়া অংশ রঃ ✓৪॥৶৮ তিল মঃ ৩৩৫।।১০ পাই সদর ৪।✓৫ পাই পোলীস জমার জাহ্নবামণি দাসীর নামে ১৫০।২ নং লেখা যায় ঐ ঐ অংশে বাকী পড়ায় উহঃ নিলাম হইবেক। |

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৮৩। ১০ জুলাই।]

| তৌজির নম্বর। | নাম মহাল ও পরগনা। | লিখিত মালিকের নাম। | মোট সদর জমা। | বাকীর পরিমাণ। | মন্তব্য। |
| --- | --- | --- | --- | --- | --- |
| ১৫৪ | ধোড়াদহা পং তাবাগণিয়া | রামচরণ চৌধুরী গিরিবালা দেব্যা রামাসুন্দরী দেব্যা ভুবশ্বর আচার্য্য কাশীশ্বরী দেব্যা হরগোপাল আচায্য রামরত্ন সান্ন্যাল প্রাণহরি সাহা শ্রীরাম চৌধুরী দীনবন্ধু চৌধুরী দীননাথ মুখোপাধ্যায় | ৯২০৷৷৵৫ | ৯৬৶১ | ১৮৫৯ সালের ১১ আইনের ১০ ধারামত পৃথক হওয়া অংশ বাদে অবশিষ্ট রকম ।৶৯।/ মঃ ৫৮৯।৶১১ পাই সদর জমায় রামচরণ চৌধুরী ও গিরিবালা দেব্যা রমাসুন্দরী দেব্যা দীনবন্ধু চৌধুরী ও দীননাথ মুখোপাধ্যায় নামে ১৫৪।০ নং লেখা যায় ঐ অংশে বাকী পড়া উহা নিলাম হইবেক। |
| ১৬১ | দেবগ্রাম পং খোশালপুর। | রঘুনন্দন বন্দ্যোপাধ্যায় ও রাণী লালনমণি ও গিরীন্দ্রচন্দ্র রায়। | ৮৬৯।৶১০ পোলীস ১১২৸৵৭ | ৭।৴৮ | ১৮৫৯ সালের ১১ আইনের ১০ ধারামতে পৃথক হওয়া অংশ বাদে অবশিষ্ট রকম ৷৷০ আনা ৪৩৪৷৷৶৫ পাই সদর ও ৫৬।৶৩।। পোলীস জমায় রাণী লালনমণি ও গিরীন্দ্রচন্দ্র রায়ের নামে ১৬১।০ নং লেখা যায় ঐ অংশে বাকী পড়ায় উহা নিলাম হইবেক। |
| ২০৩ | ডিহি এলাঙ্গি পং রাজপুর। | কমলাকান্ত নীলাম্বর গোপীবল্লভ চৌধুরী রসময়ী দেব্যা প্রসন্নময়ী দেব্যা ব্রজসুন্দরী দেব্যা প্রাণচাঁদ চৌধুরী কেশবনাথ চৌধুরী ভুবনেশ্বরী চৌধুরাণী অলি অছি জাং দেবেন্দ্রনাথ চৌধুরী নাবালক প্রাণনাথ চৌধুরী রাজেন্দ্রনাথ মুখোপাধ্যায় আনন্দলাল চৌধুরী মেং, রবট, ওয়াটসন এণ্ড কোং সাহেবান বিধুভূষণ নীলরতন কৃষ্ণনাথ ক্ষেত্রনাথ রামাচরণ উমাচরণ ও যদুনাথ চৌধুরী। | ৩২৯৩।৶১০ | ২২।৴৭ | ১৮৫৯ সালের ১১ আইনের ১০ ধারামতে পৃথক হওয়া অংশ বাদে অবশিষ্ট রং ।৶১০ আনা ১৬৪৬৷৷৶৪। পাই সদর জমায় কমলাকান্ত নীলাম্বর গোপীবল্লভ চৌধুরী রসময়ী দেব্যা প্রসন্নময়ী দেব্যা ব্রজসুন্দরী দেব্যা রাজেন্দ্রনাথ মুখোপাধ্যায় নামে ২০৩।০ নং লেখা যায় ঐ অংশে বাকী পড়ায় উহা নিলাম হইবেক। |
| ২১৩ | গোপালপুর পং সাহাজিয়ান। | মেং রাবট, ওয়াটসন এণ্ড কোম্পানি সাহেবান জাহ্নবামণি দাসী হরসুন্দরী দাসী কেশবনাথ চৌধুরী প্রাণচাঁদ চৌধুরী আনন্দলাল চৌধুরী বিধুভূষণ নীলরতন কৃষ্ণনাথ ক্ষেত্রনাথ রামাচরণ উমাচরণ চৌধুরী ভুবনেশ্বরী দেব্যা অলি অছি জাং দেবেন্দ্রনাথ চৌধুরী নাবালক প্রাণনাথ চৌধুরী। | ২১৭৬৷৫ | ৪৶৯ | ১৮৫৯ সালের ১১ আইনের ১০ ধারামতে পৃথক হওয়া অংশ বাদে অবশিষ্ট রং ৶৴৭৶ কাগ মঃ ১৮১৬৸৵৩ পাই টাকা সদর জমা মেং রাবট, ওয়াটসন এণ্ড কোম্পানি সাহেবান জাহ্নবামণি দাসী কেশবনাথ প্রাণচাঁদ আনন্দলাল বিধুভূষণ নীলরতন কৃষ্ণনাথ ক্ষেত্রনাথ রামাচরণ উমাচরণ ও প্রাণনাথ চৌধুরীও ভুবনেশ্বরী দেব্যা অলি মাতা দেবেন্দ্রনাথ চৌধুরীর নামে ২১৩।০ নং লেখা যায় ঐ অংশে বাকী পড়ায় উহা নিলাম হইবেক। |
| ২৪২।০ | ভিজুলি পং মামজোয়ানি। | কামিনীসুন্দরী চৌধুরাণী নগেন্দ্রনাথ যোগেন্দ্রনাথ পাল চৌধুরী ও যোগেন্দ্রনাথ পাল চৌধুরী ও মধুমতি দাসী চৌধুরাণী অছি জাং শচীশচন্দ্র ও রফেপাচুপাল চৌধুরী সুরেন্দ্রনাথ পাল চৌধুরী ও শিবমোহিনী দাসী দাসী চৌধুরাণী অছি জাং জ্ঞানেন্দ্রনাথ হরেন্দ্রনাথ হেমেন্দ্রনাথ বিপ্রেন্দ্রনাথ পাল চৌধুরী ও সুরেন্দ্রনাথ পাল চৌধুরী। | ৯৫৫৸/১০ পোলীস ১১৲ | ১৬১৸৴৫ পোলীস ৩৲ | ১৮৫৯ সালের ১১ আইনের ১০ ধারামতে পৃথক হওয়া অংশ বাদে অবশিষ্ট রকম ৷৷০ আনা মঃ ৪৭৭৸৵১১ পাই সদর ও ৬৲ টাকা পোলীস জমায় কামিনীসুন্দরী চৌধুরাণীর নামে ২৪২।০ নং লেখা যায় ঐ অংশে বাকী পড়ায় উহা নিলাম হইবেক। |
| ৩০৪ | খয়েরহুদা পং আশরফাবাদ। | কমলাকান্ত চৌধুরী ব্রজসুন্দরী দেব্যা গোপীবল্লভ নীলরতন চৌধুরী রসময়ী দেব্যা প্রসন্নময়ী দেব্যা প্রাণচাঁদ চৌধুরী আনন্দলাল চৌধুরী কেশবনাথ চৌধুরী রাজেন্দ্রনাথ মুখোপাধ্যায় ভুবনেশ্বরী দেব্যা অলি জাং দেবেন্দ্রনাথ চৌধুরী প্রাণনাথ চৌধুরী বিধুভূষণ নীলরতন কৃষ্ণনাথ ক্ষেত্রনাথ রামাচরণ উমাচরণ চৌধুরী যদুনাথ চৌধুরী। | ৮২৯।৮ | ৪।১০ | ১৮৫৯ সালের ১১ আইনের ১০ ধারামতে পৃথক হওয়া অংশ বাদে অবশিষ্ট রকম ৷৷৶৩।— ক্রান্তি ৩৩৯৷৷৶৫ পাই সদর জমায় কমলাকান্ত চৌধুরী ব্রজসুন্দরী দেব্যা গোপীবল্লভ নীলরতন চৌধুরী রসময়ী দেব্যা প্রসন্নময়ী দেব্যা প্রাণচাঁদ চৌধুরী আনন্দলাল চৌধুরী রাজেন্দ্রনাথ মুখোপাধ্যায় নামে ৩০৪।০ নং লেখা যায় ঐ অংশে বাকী পড়ায় উহা নিলাম হইবেক। |

| তৌজির নম্বর। | নাম মহাল ও পরগনা। | লিখিত মালিকের নাম। | মোট সদর জমা। | বাকীর পরিমাণ। | মন্তব্য। |
| --- | --- | --- | --- | --- | --- |
| ৩৯৯ | উখড়া পং উ. খড়া | সত্যদয়াল সত্যপ্রসন্ন, রাজকৃষ্ণ বন্দোপাধ্যায় রামনকুস চেং-লাজী শ্যামাচরণ লাহা বৃন্দাবনচন্দ্র সরকার নবচন্দ্র বন্দ্যোপাধ্যায় হরিচরণ বন্দ্যোপাধ্যায় ভগবতীচরণ বন্দ্যোপাধ্যায় হরসুন্দরী দেব্যা দিগর মেঃ তামেস সাবি সাহেব রাজেন্দ্রলাল গোস্বামী, কার্ত্তিকেয়চন্দ্র রায় মেনাজার জাং রাজানুপালিত কুমার ক্ষিতীশ-চন্দ্র রায় বাহাদুর, অঘোরচন্দ্র মুখোপাধ্যায়, জগদম্বা দাসী ভুবনেশ্বরী দেবী, পীতাম্বর ভট্টাচার্য্য কালীপ্র-সন্ন পাল চৌধুরী, শিবসোণা দেবী, শ্যামাচরণ রায়, তারকনাথ রায়, কালীগঙ্গা ও লক্ষ্মীমণি গিরিবালা দেব্যা, মধুমতি ও তারিণীসুন্দরী দেবী নবীনকালী দেবী, রঙ্গলাল রায় চাএম বিশ্বাস গোলাম হোসেন বিশ্বাস দিগর গোবিন্দচন্দ্র সাহা স্বয়ং ও মুক্তাসুন্দরী দাসী অলী জাং রাধারমণ ও কিশোরীলাল সাহা মজ-ফর হোসেন বিশ্বাস দিগর ঘুনু বিবি সুলতান হোচেন বিশ্বাস আফজাল হোসেন বিশ্বাস দিগর জয়কালী চৌধুরাণী দ্বারিকানাথ পাল চৌধুরী ব্রজনাথ পাল চৌধুরী ও আহ্লাদী বিবি। | ৬১৫৫৬৷২ পোলীস ৩১৬৷৮ | ১২॥/১ | ১৮৫৯ সালের ১১ আইনের ১০ ধারা ও ১৮৭৬ সালের ৭ আইনের ৭০ ধারামত পৃথক হওয়া অংশ সকল বাদে অবশিষ্ট রুঃ ৫৩॥—০॥৶১৫ মং৬৬৪৷/১ পাই সদর ও ২॥/৯ পাই পোলীস জমায় আফেজল হোচেন বিশ্বাস এবরাহিম বিশ্বাস কফিলদ্দীন বিশ্বাস খেলাফৎ হোসেন বিশ্বাস সরিমন নেছা বিবি অলি অছি জাং মবারক হোসেন ওরফে চাঁদু বিশ্বাস নাবালগ আহ্লাদী বিবি মজফর হোসেন বিশ্বাস ওরফে ঘুনু বিশ্বাস ও সুলতান হোসেন বিশ্বাস গোলাম হোসেন বিশ্বাস, সুরতআলী বিশ্বাস মহামদ হোসেন বিশ্বাস এছমাইল বিশ্বাস অপরূপ বিবি অলি মাদরে আজি-জর রহমান ওরফে টিনকু বিশ্বাস নাবালগ, চাএম বিশ্বাস লক্ষ্মীমণি দেব্যা কালীগঙ্গা দেব্যা গিরিবালা দেব্যা ভুবনেশ্বরী দেবী কালীপ্রসন্ন পাল চৌধুরী মধুমতি দেব্যা তারিণীসুন্দরী দেব্যা রঙ্গলাল রায় নবীন-কালী দেব্যা তারকনাথ রায় পীতাম্বর ভট্টা-চার্য্য অঘোরচন্দ্র মুখোপাধ্যায় শ্যামাচরণ রায় শিবসোণা দেবীর নামে ৩৯৯৷০ নং লেখা যায় ঐ অংশে বাকী পাড়ায় উহা নিলাম হইবেক। |
| ৪২৩ | পীরপুর পং মুনশীপুর | মফিজন্নেছা বিবি চএদ আ-বদুল মজফর, আবদুল কা-দের, আমদ জহুরা বিবি আজিজন্নেছা বিবি উজিরন্নেছা বিবি জাহের-ন্নেছা বিবি, তমিজন্নেছা বিবি, মুনশী হাফিজদ্দীন গঙ্গাধর কর, রামগোপাল চট্টোপাধ্যায় হরিনাথ গঙ্গোপাধ্যায় আশুতোষ গঙ্গোপাধ্যায় যতীন্দ্রচন্দ্র অরুণচন্দ্র সুরেশচন্দ্র গঙ্গোপাধ্যায়, মধুসূদন বাণী-নাথ চন্দ্রভূষণ গঙ্গোপাধ্যায়, সুরেন্দ্রনাথ রায় বামা-চরণ চৌধুরী সারদাপ্রসাদ চৌধুরী স্বয়ং ও কর্ম্মা-ধ্যক্ষ জাং বেহারিলাল বনওয়ারিলাল সত্যচরণ চৌধুরী, প্রসন্নচন্দ্র গিরিজাকান্ত সরোজকান্ত চৌধুরী কালিদাস চৌধুরী স্বয়ং ও কর্ম্মাধ্যক্ষ জাং হরিশচন্দ্র চৌধুরী ও কেশবলাল শুকুল রামকুমার চৌধুরী ও জগদীশ চৌধুরী দয়াময়ী দেব্যা। | ৪২৬৩॥/৫ পোলীস ৪৮৬/১ | ২৪৷/৫ পোলীস ৷৩ | ১৮৫৯ সালের ১১ আইনের ১০ ধারামত পৃথক হওয়া অংশ বাদে অবশিষ্ট রুঃ ৷১১৷/১৮ তিন মং ১১৮৷৶- পাই সদর ও ২॥১০ পাই পোলীস জমায় মফীজন্নেছা বিবি আজিজন্নেছা বিবি, উজিরন্নেছা বিবি জাহেরন্নেছা বিবি তমিজন্নেছা বিবি, মুনশী হাফিজদ্দীন রামগোপাল চট্টোপাধ্যায় বামাচরণ চৌধুরী সারদাপ্রসাদ চৌধুরী স্বয়ং ও কর্ম্মাধ্যক্ষ জাং বেহারিলাল বনওয়ারিলাল সত্যচরণ চৌধুরী গিরিজাকান্ত প্রসন্নচন্দ্র সরোজকান্ত চৌধুরী কালিদাস চৌধুরী স্বয়ং ও কর্ম্মাধ্যক্ষ জাং হরিশচন্দ্র চৌধুরী রামকুমার চৌধুরী জগদীশ চৌধুরীর নামে ৪২৩৷০ নং লেখা যায় ঐ অংশে বাকী পড়ায় উহা নিলাম হইবেক। |
| ৪৩৮ | রাণাঘাট তঃ রাণাঘাট পং শ্রীনগর | মুক্তকেশী চৌধুরাণী কামিনী-সুন্দরী দাসী চৌধুরাণী সুরেন্দ্রনাথ পাল চৌধুরী ব্রজনাথ পাল চৌধুরী দ্বারি-কানাথ পাল চৌধুরী কেশবচন্দ্র পাল চৌধুরী রাজ-রাজেশ্বর পাল চৌধুরী শরচ্চন্দ্র পাল চৌধুরী স্বয়ং ও অছি জাং নাবালগ চারুচন্দ্র পূর্ণচন্দ্র নির্ম্মলচন্দ্র দে চৌধুরীর অছি হরিজীবন প্রামাণিক ঈশানচন্দ্র ঘোষাল ও অনন্তদেব মুখোপাধ্যায় বরদাময়ী দাসী স্বয়ং ও এক্‌জিকিউটর মৃত কৃষ্ণকিশোর ঘোষ। | ১৩৭৯৮৶৩ পোলীস ১৫॥৶১ | ২০৮৲৭ পোলীস ২৷/৬ | ১৮৫৯ সালের ১১ আইনের ১০ ধারামতে পৃথক হওয়া অংশ বাদে অবশিষ্ট রুঃ ৶১৩৷— ক্রান্ত ২২৩৷৪ পাই সদর ও ১৷/ আনা পোলীস জমায় কামিনীসুন্দরী দাসী চৌধু-রাণীর নামে ৪৩৮৷০নং লেখা জায় ঐ অংশে বাকী পাড়ায় উহা নিলাম হইবেক |

[গবর্ণমেন্ট গেজেট। ১৮৮৩। ১০ জুলাই।]

| তৌজির নম্বর। | নাম মহাল ও পরগনা। | লিখিত মালিকের নাম | মোট সদর জমা। | বাকীর পরিমাণ। | মন্তব্য। |
|---|---|---|---|---|---|
| ৪৭৬ | শম্ভুনগর পং রাজপুর। | বিন্দুবাসিনী দাসী অলি মাদরে নাবালগ জনার্দ্দন বিশ্বাস ধরণীধর বিশ্বাস গায়ত্রী দেব্যা শশিমুখী দেব্যা নফরচন্দ্র পাল সাকা বিষ্ণুচন্দ্র চক্রবর্ত্তী সর্ব্বমঙ্গলা দেব্যা সারদাসুন্দরী দেব্যা অলি মাদরে শ্যামদাস রায় নাবালগ প্রিয়নাথ কুণ্ডু শ্রীনাথ বন্দ্যোপাধ্যায় স্থিধর জোয়ার্দ্দার বিধুভূষণ চট্টোপাধ্যায় দীনবন্ধু চট্টোপাধ্যায় কালিদাসী দাসী সুরবক্স মল্লিক। | ১২০১৸৵১১ | ৩৷৴০ | ১৮৭৬ সালের ৭ আইনের ৭০ ধারামতে পৃথক হওয়া অংশ রঃ ৮৪ গণ্ডা ১২৫৫ পাই সদর জমায় শ্রীনাথ বন্দ্যোপাধ্যায়ের নামে ৪৭৬।৭ নং লেখা যায় ঐ অংশে বাকী পড়ায় উহা নিলাম হইবেক। |
| ৪৭৭ | শ্যামপুর পং রাজপুর। | গোপালচরণ মুখোপাধ্যায় শশিসুন্দরী দেব্যা অঘোরনাথ ও শ্রীশচন্দ্র মুখোপাধ্যায় কুমুদিনী দেব্যা অলি মাদরে গৌরহরি মুখোপাধ্যায় নাবালগ দীননাথ মুখোপাধ্যায় রামবক্স চেঙলাঙ্গী নফরচন্দ্র পাল চৌধুরী ও কৈলাসেশ্বরী দাসী চৌধুরাণী অলি অছি জাং বিপ্রদাস পাল চৌধুরী মহেন্দ্রনাথ মুখোপাধ্যায় ও বসন্তকুমার মুখোপাধ্যায় স্বয়ং ও অছি জাং মহাতাপচন্দ্র মুখোপাধ্যায় নাবালগ হিরালাল চৌধুরী কুসুমকুমারী দেব্যা থাকমণি দেব্যা দীননাথ মুখোপাধ্যায় বৈদ্যনাথ মুখোপাধ্যায় নলিনমোহন মুখোপাধ্যায় নিস্তারিণী দেব্যা অলি মাতা ভুবনমোহন মুখোপাধ্যায় নাবালগ অক্ষয়কুমার মুখোপাধ্যায় স্বয়ং ও প্রসন্নময়ী দেব্যা অলি মাদরে জীবনকৃষ্ণ ও দেবেন্দ্রনাথ মুখোপাধ্যায় ও কৈলাসচন্দ্র বন্দ্যোপাধ্যায় ও ক্ষেত্রপাল বন্দ্যোপাধ্যায় ও উক্ত কৈলাসচন্দ্র ও ক্ষেত্রপাল বন্দ্যোপাধ্যায় অছি জাং কালীপদ ও তারাপদ বন্দ্যোপাধ্যায় নাবালগ। | ৩৬১২৲৭ | ১৪৬৵৯ | সন ১৮৭৬ সালের ১১ আইনের ৯ ধারামতে পৃথক হওয়া অংশ বাদে অবশিষ্ট রঃ ৵৮।। গণ্ডা মং ৫৫৩৷।০ আনা সদর জমায় শশিসুন্দরী দেব্যা অঘোরনাথ শ্রীশচন্দ্র মুখোপাধ্যায় কুমুদিনী দেব্যা অলি মাদরে গৌরহরি মুখোপাধ্যায় নাবালগ দীননাথ মুখোপাধ্যায় নফরচন্দ্র পাল চৌধুরী ও কৈলাসেশ্বরী দাসী অছি অছি জাং বিপ্রদাস পাল চৌধুরী মহেন্দ্রনাথ মুখোপাধ্যায় বসন্তকুমার মুখোপাধ্যায় স্বয়ং ও অছি জাং মহাতাপচন্দ্র মুখোপাধ্যায় হিরালাল চৌধুরির নামে ৪৭৭।০ নং লেখা যায় ঐ অংশে বাকী পড়ায় উহা নিলাম হইবেক। |
| ৪৭৮ | সাপজোলা পং বাগোয়ান। | কৃষ্ণনাথ রায় চন্দ্রমুখী দাসী এক্সজিকিউটর জাং প্রতাপচন্দ্র দাস নীলমাধব ঘোষ কুমুদিনী দাসী অলি জাং গুরুদাস বিশ্বাস সুরেন্দ্রনাথ রায় বৈদ্যনাথ মুখোপাধ্যায়। | ১৩৩৪৸৵২ পোলীস ১৫৶২ | ১০৫৷।০ পুঃ ৲৮৵ ১১ | ১৮৫৯ সালের ১১ আইনের ১০ ধারামতে পৃথক হওয়া অংশ রঃ ।০ আনা মং ৩৩১৷৶৬ পাই ও পুলীস ৩৮৬ পাই জমায় সুরেন্দ্রনাথ রায়ের নামে ৪৭৮ ২ নং লেখা যায় ঐ অংশে বাকী পড়ায় উহা নিলাম হইবেক। |
| ৪৯১ | সাদীপুর পং রাজপুর। | লক্ষ্মীদাস মুস্তফী গৌরচন্দ্র সাহা রামগোপাল সাহা গিরিজানন্দ চট্টোপাধ্যায় ব্রজলাল মৈত্র হরলাল মতিলাল মহেন্দ্রলাল যোগেন্দ্রলাল আনন্দময় মৈত্র রামগোপাল চট্টোপাধ্যায় কাশীশ্বরী দেব্যা ভুবঞ্জয় আচার্য্য হরগোপাল আচার্য্য কাশীশ্বরী দাসী প্রাণকৃষ্ণ বিশ্বাস ধর্ম্মদাস মুস্তফী তারামণি দেব্যা ক্ষেত্রনাথ মুস্তফী ভবতারণ জোওয়ারদ্দার শিবতারণ জোয়ার্দ্দার রামবক্স চেঙলাঙ্গি কালাচাঁদ বিশ্বাস উইলিয়ম সরিপ সাহেব স্বয়ং ও মেনাজার জাং মেঃ মারিচ ফিট জরেল্ড সাণ্ডেস সাহেব মেঃ তামস ডেবিড কিং ওয়াট সাহেব ও মেঃ জান ফিলও তামাস সাহেব ও মেঃ জর্জ এনগিলি গ্লাসকট সাহেব রাধাজীবন মুস্তফী। | ১৮২১৩৸৵৯ | ৭৬৷১ | ১৮৫৯ সালের ১১ আইনের ১০ ধারামতে পৃথক হওয়া অংশ বাদে অবশিষ্ট অংশ রঃ ৲১৶৴২৲২ তিল মং ১২৩৵০ আনা মেঃ উইলিয়ম সরিপ সাহেব স্বয়ং ও মেনাজার জাং মেঃ মারিচ ফিট জরেল্ড সাণ্ডেস সাহেব ও লক্ষ্মীদাস মুস্তফী তারামণি দাসী গিরিজানন্দ চট্টোপাধ্যায় ভুবঞ্জয় আচার্য্য কাশীশ্বরী দেবী গৌরচন্দ্র সাহা আনন্দময় মৈত্র কালাচাঁদ বিশ্বাসের নামে ৪৯১।০ নং লেখা যায় ঐ অংশে বাকী পড়ায় উহা নিলাম হইবেক। |

| তৌজির নম্বর। | নাম মহাল ও পরগনা। | লিখিত মালিকের নাম। | মোট সদর জমা। | বাকীর পরিমাণ। | মন্তব্য। |
|---|---|---|---|---|---|
| ২৭৬৯ | গোড়ভাঙ্গা মতিভাঙ্গা পং রাজপুর। | গোপালচরণ দীননাথ বৈদ্যনাথ মুখোপাধ্যায় ও ননীমোহন মুখোপাধ্যায় ভুবনমোহন মুখোপাধ্যায় নাবালগের অলি মাতা নিস্তারিণী দেব্যা মেঃ আরচিবলড হিল সাহেব অক্ষয়কুমার মুখোপাধ্যায় স্বয়ং ও নাবালক জীবনকৃষ্ণ দেবেন্দ্রনাথ মুখোপাধ্যায় অলিমাতা প্রসন্নময়ী দেব্যা মহেন্দ্রনাথ মুখোপাধ্যায় বসন্তকুমার মুখোপাধ্যায় স্বয়ং ও অছি ও শশিসুন্দরী দেব্যা অছি জাং মহাতাপচন্দ্র মুখোপাধ্যায় ও শশিসুন্দরী দেব্যা ও ছোট দীননাথ ও অঘোরনাথ শ্রীশচন্দ্র মুখোপাধ্যায় কুমুদিনী দেব্যা অলি মাতা গৌরহরি মুখোপাধ্যায় কৈলাসচন্দ্র বন্দ্যোপাধ্যায় ও ক্ষেত্রপাল বন্দ্যোপাধ্যায় ও উক্ত কৈলাসচন্দ্র ও ক্ষেত্রপাল বন্দ্যোপাধ্যায় অছি জাং কালীপদ তারাপদ বন্দ্যোপাধ্যায় নাবালগ। | ৭১৮৵০ রোড ফণ্ড ৭৸০ | ১১১৶১১ রোডফণ্ড ৪॥১ | ১৮৫৯ সালের ১১ আইনের ১০ ধারামতে পৃথক হওয়া অংশ বাদে অবশিষ্ট অংশ রঃ ॥৶৪। গণ্ডা ৫১৭৶.০ পাই সদর ও ৫৶১১ পাই রোডফণ্ড জমায় দীননাথ মুখোপাধ্যায় ও গোপালচরণ মুখোপাধ্যায় ননিমোহন মুখোপাধ্যায় ভুবনমোহন মুখোপাধ্যায় নাবালগের অলিমাতা নিস্তারিণী দেব্যা মেং আরচিবল্ড হিল সাহেব অক্ষয়কুমার মুখোপাধ্যায় স্বয়ং ও নাবালগ জীবনকৃষ্ণ দেবেন্দ্রনাথ মুখোপাধ্যায় অলিমাতা প্রসন্নময়ী দেব্যা মহেন্দ্রনাথ মুখোপাধ্যায় বসন্তকুমার মুখোপাধ্যায় স্বয়ং ও শশিসুন্দরী দেব্যা জাং মহাতাপচন্দ্র মুখোপাধ্যায় নাবালগ ও শশীসুন্দরী দেব্যা ও ছোট দীননাথ ও অঘোরনাথ শ্রীশচন্দ্র মুখোপাধ্যায় কুমুদিনী দেব্যা অলি অছি জাং গৌরহরি মুখোপাধ্যায়ের নামে ২৭৬৯।০ নং লেখা যায় ঐ অংশে বাকী পড়ায় উহা নিলাম হইবেক। |
| ৩১৫৮ | খামারসীমুলিয়া পং কৃষ্ণনগর। | অন্নদাপ্রসাদ সেন মেনেজার জাং মন্মথনাথ গিরিজানাথ সতীন্দ্রনাথ রায় চৌধুরী মহেন্দ্রনাথ পার্ব্বতীনাথ নরেন্দ্রনাথ ও অমরেন্দ্রনাথ রায় চৌধুরী ও ভবতারিণী দেবী রমেশ্বর মুখোপাধ্যায় স্বয়ং ও কর্ম্মাধ্যক্ষ জাং উমেশ্বর ও যোগেশ্বর ও অমৃতেশ্বর ও রামেশ্বর মুখোপাধ্যায় ও গোকুলমনি দাসী। | ৯২৫৮ পোলীস ৬৵.০ | ৩৩৵১০ পোলীস ।৴০ | ১৮৫৯ সালের ১১ আইনের ১০ ধারামতে পৃথক হওয়া অংশ বাদে অবশিষ্ট রঃ ৵৪ গণ্ডা মং ১৯৩৵৭ পাই সদর ও ১৵১১ পাই পোলীস জমায় রমেশ্বর মুখোপাধ্যায় স্বয়ং কর্ম্মাধ্যক্ষ জাং উমেশ্বর, যোগেশ্বর, অমৃতেশ্বর ও রামেশ্বর মুখোপাধ্যায় ও গোকুলমনি দাসীর নামে ৩১৫৮।০ নং লেখা যায় ঐ অংশে বাকী পড়ায় উহা নিলাম হইবেক। |
| ৩১৯৯ | ভালুকা পং মহাম্মদসাহি। | ব্রজসুন্দরী দাস্যা অলি মাদরে সুরেন্দ্রমোহন পাল নাবালগ প্রসন্নময়ী দাস্যা অলি জাং রাখালদাস শাহা নাবালগ, রসিকলাল মজুমদার পুলিনচন্দ্র কুণ্ডু কৃষ্ণনাথ পাল হরনাথ পাল তারানচন্দ্র মজুমদার ওরফে রাজিবলোচন মজুমদার শান্তমনি দেব্যা মথুরানাথ মজুমদার, গোকুলচন্দ্র মজুমদার সোনামণি দেব্যা। | ১৭১২৮৶০ | ১১১৶১০ ৬।৵১১ | ১৮৫৯ সালের ১১ আইনের ১০ ধারামতে পৃথক হওয়া অংশ রঃ ২১৭।। গণ্ডা ৯৩।৴০ আনা সদর জমায় মথুরানাথ মজুমদারের নামে ৩১৯৯।৩ নং ও রঃ ।৶। গণ্ডা ৬৮৮৬ পাই সদর জমায় পুলিনচন্দ্র কুণ্ডুর নামে ৩১৯৯।০ নং লেখা যায় ঐ ঐ অংশে বাকী পড়ায় উহা নিলাম হইবেক। |
| ৩২২৭ | পাকুড়িয়া পং তারাগনিয়া। | গোপীবল্লভ নীলাম্বর কমলাকান্ত চৌধুরী নবদুর্গা দেব্যা চৌধুরাণী ব্রজসুন্দরী দেব্যা চৌধুরাণী রসময়ী দেব্যা ও প্রসন্নময়ী দেব্যা ও রাজেন্দ্রনাথ মুখোপাধ্যায় আনন্দলাল চৌধুরী প্রাণচাঁদ চৌধুরী কেশবনাথ চৌধুরী নীলরতন কৃষ্ণনাথ ক্ষেত্রনাথ বামাচরণ উমাচরণ বিধুভূষণ চৌধুরী ভুবনেশ্বরী দেব্যা চৌধুরাণী অলি অছি জাং দেবেন্দ্রনাথ চৌধুরী নাবালগ প্রাণনাথ চৌধুরী যদুনাথ চৌধুরী। | ৭৭৭।৴০ | ৬৵১১ | ১৮৫৯ সালের ১১ আইনের ১০ ধারামতে পৃথক হওয়া অংশ বাদে অবশিষ্ট রকম ৮৶৬॥ = যাহা মং ৬৪৭৮৴০ আনা সদর জমায় গোপীবল্লভ নীলাম্বর কমলাকান্ত চৌধুরী নবদুর্গা দেব্যা চৌধুরাণী ব্রজসুন্দরী দেব্যা চৌধুরাণী রসময়ী দেব্যা প্রসন্নময়ী দেব্যা রাজেন্দ্রনাথ মুখোপাধ্যায় আনন্দলাল চৌধুরী প্রাণনাথ চৌধুরী প্রাণচাঁদ চৌধুরী কেশবনাথ চৌধুরী নীলরতন কৃষ্ণনাথ ক্ষেত্রনাথ বামাচরণ উমাচরণ বিধুভূষণ চৌধুরী ভুবনেশ্বরী দেব্যা চৌধুরাণী অলি অছি জাং দেবেন্দ্র নাথ চৌধুরীর নামে ৩২২৭।০ নং লেখা যায় ঐ অংশে বাকী পড়ায় উহা নিলাম হইবেক। |

[ গবর্ণমেন্ট গেজেট। ১৮৮৩। ১০ জুলাই। ]

| তৌজির নম্বর। | নাম মহাল ও পরগনা। | লিখিত মালিকের নাম। | মোট সদর জমা। | বাকীর পরিমাণ। | মন্তব্য। |
|---|---|---|---|---|---|
| | | দ্বিতীয় শ্রেণী মেয়াদি বন্দোবস্তী মহাল। | | | |
| ৮৬০ | চর কৈপাল পং সাহা উজিয়াল | মেঃ রাবর্ট ওয়াটসন এণ্ড কোম্পানী সাহেবান। | ৭৫০ | ৴৮॥ | ১৮৭৯ সালের ১ এপ্রেল লাং ১৮৮৯ সালের ৩১ মার্চ তক ১০ বৎসর মেয়াদে মালিকানা বন্দোবস্ত আছে ঐ সম্পূর্ণ মহাল নিলাম হইবেক। |
| ৮৭১ | চর নওদাপাড়া পং সাহা উজিয়াল। | মধুসুন্দরী দাসী ... | ১০৮৭ | ১৩৶ | লাগাএদ ১৯০৪ সনের মার্চ মাসের ৩১শে তক মালিকানা বন্দোবস্ত আছে সম্পূর্ণ মহাল নিলাম হইবেক। |
| ২১৭৯ | চর শ্যামনগর পং রাজপুর | মেঃ আরচিবলড হিল সাহেব নবিনমোহন মুখোপাধ্যায় ও নাবালগ ভুবনমোহন মুখোপাধ্যায়ের অলিমাতা নিস্তারিণী দেব্যা অক্ষয়কুমার মুখোপাধ্যায় ও নাবালগ দেবেন্দ্রনাথ জীবনকৃষ্ণ মুখোপাধ্যায়ের অলিমাতা প্রসন্নময়ী দেব্যা মহেন্দ্রনাথ বসন্তকুমার মুখোপাধ্যায় ও নাবালগ মহাতাপচন্দ্র মুখোপাধ্যায়ের অলিমাতা শশিসুন্দরী দেব্যা দীননাথ মুখোপাধ্যায় শশিসুন্দরী দেব্যা অঘোরনাথ শ্রীশচন্দ্র মুখোপাধ্যায় ও নাবালগ গৌরহরি মুখোপাধ্যায়ের অলিমাতা কুমুদিনী দেব্যা ও কেদারনাথ মুখোপাধ্যায়। | ৮০৫৲ | ২।৶৫ | ঐ |
| ২৫৫০ | চর কোদাইকাটী পং রাজপুর। | মধুসুন্দরী দাসী ... | ৭৯৫৲ | ৵৬ | লাং সন ১৮৮৯ সনের ৩১ মাচ মালিকানা বন্দোবস্তের মেয়াদ আছে ও সম্পূর্ণ মহাল নিলাম হইবেক। |

W. V. G. TAYLER, *Collector of Nuddea.*

## Notification.

THE owners of Lands in Calcutta or their Agents, Trustees, Executors, Administrators, &c., are hereby informed that for purposes of more speedy and convenient collection of land revenue in Calcutta, the town has been divided into eleven parts, each embracing a certain number of survey blocks, and that the revenue payable on account of all holdings for the current official year (1883-84), which became due on the 1st day of April 1883, must be paid into this Collectorate within the time mentioned against each survey block within which such holdings are situated :—

| Part | Survey blocks | Payment |
|---|---|---|
| Part I embracing— | Survey blocks 1 and 2 North Division; Ditto 1 and 2 South Division | The land revenue due on account of holdings situated within these blocks must be paid on or before the 30th April 1883. |
| Part II embracing— | Survey blocks 3 and 4 North Division; Ditto 3 and 4 South Division | Ditto ditto on or before 31st May 1883. |
| Part III embracing— | Survey blocks 5 and 6 North Division; Ditto 5 and 6 South Division | Ditto ditto on or before 30th June 1883. |
| Part IV embracing— | Survey blocks 7 and 8 North Division; Ditto 7 and 8 South Division | Ditto ditto on or before 31st July 1883. |
| Part V embracing— | Survey blocks 9 and 10 North Division; Ditto 9 and 10 South Division | Ditto ditto on or before 31st August 1883. |
| Part VI embracing— | Survey blocks 11 and 12 North Division; Ditto 11 and 12 South Division; And talook Sootanooty. | Ditto ditto on or before 30th September 1883. |
| Part VII embracing | Survey blocks 13 and 14 North Division; Ditto 13 and 14 South Division | Ditto ditto on or before 31st October 1883. |
| Part VIII embracing- | Survey blocks 15 and 16 North Division; Ditto 15 and 16 South Division | Ditto ditto on or before 30th November 1883. |
| Part IX embracing | Survey blocks 17 and 18 North Division; Ditto 17 and 18 South Division | Ditto ditto on or before 31st December 1883. |
| Part X embracing— | Survey blocks 19 and 23 North Division; Ditto 19 and 20 South Division | Ditto ditto on or before 31st January 1884. |
| Part XI embracing— | Survey blocks 21 and 25 North Division; Ditto 21 and 23 South Division; And Lottery Committee lands assessed under Act 23 of 1850. | Ditto ditto on or before 29th February 1884. |

If the rents are not paid in accordance with this notification, the provisions of the law will be immediately enforced in every case.

G. M. GOODRICKE. Collector of Calcutta.

Calcutta Collectorate. No. 4, Bankshall Street, the 4th April 1883.

[*Government Gazette, 10th July* 1883.]

## বিজ্ঞাপন ।

এতদ্দ্বারা সর্ব্বসাধারণকে জ্ঞাত করান যাইতেছে জেলা ঢাকার অধীন মুন্সীগঞ্জ মহকুমার সংলগ্ন ধলেশ্বরী নদীর তীরে যে প্রতিবৎসর বিখ্যাত কার্ত্তিক বারুণীর মেলা হইয়া থাকে তাহা ইংরাজি ১৮৮৩ সনের ১৪ নবেম্বর মোতাবেক বাঙ্গলা ১২৯০ সনের ২৯ কার্ত্তিক হইতে আরম্ভ হইয়া ১৮৮৩ সনের ২৫ ডিসেম্বর তারিখে ভঙ্গ হইবেক, বাণিজ্য ব্যবসায়ী ইত্যাদি লোক সকল এই ৬ ( ছয় ) সপ্তাহের মধ্যে ক্রয় বিক্রয় সমধা করিবেক ইতি ।

A. W. PAUL,
জেলা ঢাকার মাজিষ্ট্রেট ।

---

## NOTICE.

*The 21st February* 1883.—The subscription to, and postage for, the *Bengali Gazette* will henceforward be at the following rates, payable in advance :—

*For the Mofussil.*

| | | Rs. | A. | P. | |
|---|---|---|---|---|---|
| Entire Gazette | ... ... ... | 10 | 0 | 0 | per annum. |
| Postage | ... ... | 2 | 8 | 0 | |
| Parts III, IV, V, and VI, containing the Acts and Bills of the Legislative Councils of India and Bengal | ... ... ... | 4 | 0 | 0 | ,, |
| Postage | ... ... | 1 | 0 | 0 | ,, |
| For a single copy— | | | | | |
| Entire Gazette | ... ... ... | 0 | 4 | 0 | |
| Postage | ... ... | 0 | 1 | 0 | |
| Parts III, IV, V, and VI | ... ... | 0 | 1 | 0 | for 4 sheets or under with an additional charge of 1 anna for every 4 sheets in excess of 4. |
| Postage | ... ... | 0 | 1 | 0 | |

*For Calcutta.*

The same rates as those for the mofussil, with the exception of the charge for postage.

E. N. BAKER,
*Offg. Under-Secretary to the Govt. of Bengal.*

## বিজ্ঞাপন ।

১৮৮৩ সাল ২১ ফেব্রুয়ারি ।—বাঙ্গালা গবর্ণমেন্ট গেজেটের মূল্য ও ডাকমাসুল এই অবধি নিম্নলিখিত হারে অগ্রিম দিতে হইবে ঃ—

মফঃসলে ।

| | | | টাকা | |
|---|---|---|---|---|
| সম্পূর্ণ গেজেট | ... ... | বৎসর | ১০৲ | |
| ডাকমাসুল | ... ... | ,, | ২॥০ | |
| ৩ ও ৪ ও ৫ ও ৬ খণ্ড (যাহাতে ভারতবর্ষের ও বঙ্গদেশের ব্যবস্থাপক সভার আইন ও আইনের পাণ্ডুলিপি থাকে) | ... ... | ,, | ৪৲ | |
| ডাকমাসুল | ... ... | ,, | ১৲ | |
| সম্পূর্ণ এক খানি গেজেটের মূল্য | ... ... | | ।০ | |
| ডাকমাসুল | ... ... | | ৵০ | |
| ৩ ও ৪ ও ৫ ও ৬ খণ্ড (প্রত্যেক ৪ পৃষ্ঠা বা তাহার ন্যূন সংখ্যক পৃষ্ঠার মূল্য) | ... ... | | ৵০ | ৪ পৃষ্ঠার উপর যত অধিক হয় তাহার প্রত্যেক ৪ পৃষ্ঠা প্রতি আর এক২ আনা। |
| ডাকমাসুল | ... ... | | ৵০ | |

কলিকাতায় ।

কলিকাতায় ও মফঃসলে সমান মূল্য, কলিকাতায় কেবল ডাকমাসুল লাগিবে না ।

ই, এন, বেকার,
বঙ্গদেশের গবর্ণমেন্টের একটিং ছোট সেক্রেটরী ।

[*Government Gazette* 10*th July* 1883.]

## NOTICE.

In continuation of notice dated the 20th November 1877, intimating that no copies of the *Calcutta Gazette* or of the *Bengalee Gazette* will be supplied unless the subscription to the same is prepaid.

NOTICE is further hereby given that the terms for the purchase of publications from and for all works done in the Bengal Secretariat Press for other than Government offices or offices under the control of Government officers are strictly cash.

In future no publication will be supplied, or advertisement, notice, &c., inserted in either of the Gazettes except for the offices mentioned above, unless the cost thereof has been remitted to the Accountant, Bengal Secretariat.

Remittances in postage stamps should be accompanied by an addition of one anna in the Rupee on account of discount.

C. W. BOLTON,
*Under-Secretary to the Govt. of Bengal.*

*The* 12*th December* 1882.

NOTE—*Rates for Advertisements in the* CALCUTTA GAZETTE.

| | Rs. |
|---|---|
| Full page, per issue ... ... ... ... ... ... | 20 |
| Half ,, ... ... ... ... ... ... | 10 |

Casual advertisements.—4 annas per line.

## বিজ্ঞাপন।

কলিকাতা গেজেটের কিম্বা বাঙ্গালা গেজেটের মূল্য অগ্রিম দেওয়া না গেলে ঐ গেজেট দেওয়া যাইবে না, ১৮৭৭ সালের নবেম্বর মাসের ২০ তারিখের জ্ঞাপনপত্রাতিরিক্ত এই মর্ম্মের বিজ্ঞাপন প্রকাশ করা গেল।

গবর্ণমেণ্টের কার্য্যালয় কিম্বা গবর্ণমেণ্টের কর্ম্মচারিদের কর্তৃত্বাধীন কার্য্যালয় ভিন্ন কোন ব্যক্তি বাঙ্গাল সেক্রেটারিয়েট ছাপাখানাহইতে পুস্তকাদি ক্রয় করিতে চাহিলে কিম্বা উক্ত ছাপাখানায় কোন কর্ম্ম করাইতে চাহিলে তন্নিমিত্ত নগদ মূল্য দিতে হইবে, এতদ্দ্বারা এই বিজ্ঞাপনও প্রকাশ করা গেল।

এই অবধি বাঙ্গাল সেক্রেটারিয়েটের আকৌণ্টাণ্টের নিকট অগ্রে মূল্য পাঠান না গেলে, উপরোক্ত কার্য্যালয় ভিন্ন কোন ব্যক্তিকে কোন পুস্তকাদি দেওয়া কিম্বা উক্ত কোন গেজেটে ইশ্‌তিহার কি বিজ্ঞাপন প্রভৃতি প্রকাশ করা যাইবে না।

মূল্যের নিমিত্তে ডাকের টিকিট পাঠান গেলে, ডিস্কৌণ্ট বাদ দিবার জন্যে টাকার উপর আর ৴০ এক আনা পাঠাইতে হইবে।

সি, ডবলিউ, বল্টন,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের ছোট সেক্রেটরী।

১৮৮২ সালের ১২ ডিসেম্বর।

মন্তব্য।—কলিকাতা গেজেটে ইশ্‌তিহার প্রকাশ করিবার হার এই :—

| | টাকা |
|---|---|
| পুরা এক পৃষ্ঠা একং বার প্রকাশ করণের ... ... ... ... | ২০৲ |
| আধ পৃষ্ঠা " " ... ... ... ... | ১০৲ |
| কখনং ইশ্‌তিহার প্রকাশ করিতে হইলে একং পঙ্‌ক্তি ... ... ... | ।০ |

## বিজ্ঞাপন।

রাজকার্য্যোপলক্ষে বঙ্গদেশের মন্ত্রিসভার আইনের প্রয়োজন হইলে কলিকাতার স্প্লানেড ওয়েষ্ট টৌনহালের ছাতায়স্থিত বঙ্গদেশের গবর্ণমেণ্টের ব্যবস্থাপন কার্য্যবিভাগের আপিসে রেজিষ্ট্রারের নামে শিরোনামা দিয়া প্রার্থনাপত্র পাঠাইতে হইবে।

উক্ত সকল আইনের পুস্তক কলিকাতার গবর্ণমেণ্ট প্রেসে, থাকার স্পিঙ্ক কোম্পানির বাটীতে ক্রয় করিতে পাওয়া যায়।

[ গবর্ণমেণ্ট গেজেট। ১৮৮৩। ১০ জুলাই। ]

কলিকাতা প্রেসিডেন্সী জেল যন্ত্রালয়ে গবর্ণমেণ্টের জন্যে শ্রীযুত এডউইন মরিস লুইস সাহেব কর্ত্তৃক মুদ্রিত ও প্রকাশিত হইল।

B 643—4-7-83—800

Numb. 2294. ২২৯৪ [REGISTERED No 30.]




# গবর্ণমেণ্ট গেজেট

TUESDAY. JULY 17, 1883.

মঙ্গলবার, ১৮৮৩ সাল ১৭ জুলাই ।

CONTENTS.



নির্ঘণ্ট ।



## PART II.

### Resolutions, Orders, and Notifications of the Lieutenant-Governor of Bengal.

### দ্বিতীয় খণ্ড ।

বঙ্গদেশের গবর্ণমেণ্টের নির্দ্ধারণ, আদেশ, ও বিজ্ঞাপন প্রভৃতি ।

DECLARATION.

*The 7th July* 1883.—Whereas it appears to the Lieutenant-Governor of Bengal that land is required to be taken by Government at the public expense for a public purpose, viz for a police station at Nawabgunge, in the villages of Muralkandi and Akkelpore, *alias* Jahangirpore, pergunnah Fatehjangpore, zillah Bogra, it is hereby declared that for the above purpose a piece of land measuring, more or less, 4 bigahs and 12 cottahs of standard measurement, bounded on the north by Mamud Sirdar's jote, on the east by the Tulsiganga river, on the south by the Peerpal land of Makdum Saheb, and on the west by the land of Choto Taraf, is required within the aforesaid villages of Muralkandi and Akkelpore, *alias* Jahangirpore.

This declaration is made, under the provisions of section 6 of Act X of 1870, to all whom it may concern.

F. B. PEACOCK,
*Secretary to the Govt. of Bengal.*

## PUBLIC WORKS DEPARTMENT,—BENGAL.

*The 13th July* 1883.

*No.* 254.—*Leave.*—Mr. R. O. Clayton, Assistant Engineer, second grade, Balasore Division, is granted privilege leave for two months and twenty-nine days only, under section 73, chapter V of the Civil Leave Code, from the 1st August 1883, or from such subsequent date as he may avail himself of it.

IRRIGATION.

*The 16th July* 1883.

*No.* 255.—*Notification.*—Under section 6 of the Canals Act (V of 1864, B. L. C.), the Lieutenant-Governor of Bengal has been pleased to fix the following limits for the toll station established at Hanskhally, in the Nuddea district, on the Matabhanga river :—

*On the east*—A line drawn across the Matabhanga, at the Baktapore khal, about half a mile from the toll office.

*On the west*—A line drawn across the Matabhanga, at a place called Goishi, about two miles from the toll office.

H. C. LEVINGE,
*Secy. to the Govt. of Bengal, P. W. Dept.*

LOCAL COMMUNICATIONS.

*The 16th July* 1883.

*No.* 256.—*Declaration.*—Whereas it appears to the Lieutenant Governor of Bengal that land is required to be taken by Government at the public expense for a public purpose, viz. for the construction of a feeder road from Chillahatee to Saldanga, in the villages of Chillahatee, Bhoulagunge, Damra, Thakooraneebaree, and Morrea, in pergunnah Boda, district Julpigoree, it is hereby declared that for the above purpose a strip of land measuring, more or less, 86 beegahs 13 chittacks of standard measurement, is required in the aforesaid villages of Chillahatee, Bhoulagunge, Damra, Thakooraneebaree, and Morrea.

This declaration is made, under the provisions of section 6 of Act X of 1870, to all whom it may concern.

[*Government Gazette*, 24*th July* 1883.]

বিজ্ঞাপন।

১৮৮৩ সাল ৭ জুলাই।—রাজকীয় কার্য্যের নিমিত্তে অর্থাৎ বগুড়া জিলার অন্তর্গত ফতেগঞ্জ পরগনার মুরলকান্দি ও আক্কেলপুর বা জাহাঙ্গিরপুর গ্রামে নবাবগঞ্জ পোলীস থানার জন্যে রাজকীয় অর্থব্যয়ে গবর্ণমেন্টকর্ত্তৃক ভূমি লওয়া আবশ্যক, বঙ্গদেশের শ্রীযুক্ত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেবের নিকট এই কথা প্রকাশ হওয়াতে এই সংবাদ দেওয়া গেল। পূর্ব্বোক্ত কার্য্যের নিমিত্তে উক্ত মুরলকান্দি ও আক্কেলপুর বা জাহাঙ্গীরপুর গ্রামে কষ্টিমতে ন্যূনাধিক ৪।২ কাঠা পরিমিত এক খণ্ড ভূমির প্রয়োজন। উক্ত ভূমির উত্তর সীমা মামুদ সর্দ্দারের যোত, পূর্ব্ব সীমা তুলসীগঙ্গা নদী, দক্ষিণ সীমা মকদম সাহেবের পীরপাল জমি এবং পশ্চিম সীমা ছোট তরফের জমি।

উক্ত ভূমিতে যাঁহাদের সম্পর্ক থাকে তাঁহাদের অবগত্যর্থে ১৮৭০ সালের ১০ আইনের ৬ ধারার বিধানমতে এই সংবাদ দেওয়া গেল।

এফ, বি, পীকক,
বঙ্গদেশের গবর্ণমেন্টের সেক্রেটরী।

---

## বঙ্গদেশের পবলিক ওর্কস ডিপার্টমেন্ট।

---

১৮৮৩ সাল ১৩ জুলাই।

২৫৪ নম্বর।—বালেশ্বর খণ্ডের দ্বিতীয় শ্রেণীর আসিস্টান্ট ইঞ্জিনিয়র শ্রীযুত আর, ও, ক্লেটন সাহেব ১৮৮৩ সালের ১ আগষ্ট অবধি অথবা তাহার পরে যে তারিখে ছুটী গ্রহণ করেন তদবধি সিবিল কার্য্যকারকদের ছুটীর বিধির ৫ অধ্যায়ের ৭৩ ধারামতে কেবল দুই মাস উনত্রিশ দিনের অনুগ্রহের ছুটী পাইলেন।

জল সেচন বিষয়ক।

১৮৮৩ সাল ১৬ জুলাই।

২৫৫ নম্বর।—বিজ্ঞাপন।—বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেব খালবিষয়ক ১৮৬৪ সালের বঙ্গীয় ৫ আইনের ৬ ধারামতে নদীয়া জিলার অন্তর্গত হাঁসখালীতে মাতাভাঙ্গা নদীর কুতঘরের নিম্নলিখিত সীমা নিরূপণ করিলেন।

পূর্ব্ব সীমা।—কুতঘরহইতে প্রায় আধ মাইল দূর বক্সাপুর খালে মাতাভাঙ্গার উপর দিয়া টানা রেখা।

পশ্চিম সীমা।— কুতঘরহইতে প্রায় দুই মাইল দূর টৈগেশি নামক স্থানে মাতাভাঙ্গার উপর দিয়া টানা রেখা।

এচ, সি, লেবিঞ্জ,
পবলিক ওর্কস ডিপার্টমেন্টে,
বঙ্গদেশের গবর্ণমেন্টের সেক্রেটরী।

---

স্থানীয় বন্দ্যাদি বিষয়ক।

১৮৮৩ সাল ১৬ জুলাই।

২৫৬ নম্বর।—বিজ্ঞাপন—রাজকীয় কার্য্যের নিমিত্তে অর্থাৎ জলপাইগুড়ি জিলার অন্তর্গত বোদ-পরগনার চিল্লাহাটী, ভোলগঞ্জ, দামু, ঠাকুরাণীবাড়া, ও মোরিয়া গ্রামে চিল্লাহাটী অবধি শালডাঙ্গা পর্য্যন্ত পোষক পথ করিবার জন্য রাজকীয় অর্থব্যয়ে গবর্ণমেন্ট কর্ত্তৃক ভূমি লওয়া আবশ্যক, বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেবের নিকট এই কথা প্রকাশ হওয়াতে এই সংবাদ দেওয়া গেল। পূর্ব্বোক্ত কার্য্যের নিমিত্তে উক্ত চিল্লাহাটী, ভোলগঞ্জ, দামু, ঠাকুরাণীবাড়ী ও মোরিয়াগ্রামে কষ্টিমতে ন্যূনাধিক ৮৬/০৫/ ছটাক পরিমিত এক খণ্ড ভূমির প্রয়োজন।

উক্ত ভূমিতে যাঁহাদের সম্পর্ক থাকে তাঁহাদের অবগত্যর্থে ১৮৭০ সালের ১০ আইনের ৬ ধারার বিধানমতে এই সংবাদ দেওয়া গেল।

[গবর্ণমেন্ট গেজেট। ১৮৮৩। ২৪ জুলাই।]

MISCELLANEOUS PUBLIC IMPROVEMENTS.

*The 16th July* 1883.

*No.* 257.—*Declaration.*—Whereas it appears to the Lieutenant-Governor of Bengal the land is required to be taken up by Government for a public purpose, viz. for a canal extending from the railway goods siding to the Tanbazar khal, in the town of Naraingunge, pergunnah Nasrathshahi, Tuppeh Kataraba, zillah Dacca, it is hereby declared that for the above purpose a piece of land measuring, more or less, 15 beegahs of standard measurement, bounded on the north by the railway goods siding, on the south by the Tanbazar khal, on the west by the new western road, and on the east by a line parallel to the new western road, and distant 120 feet from that road, is required.

This declaration is made, under the provisions of section 6 of Act X of 1870, to all whom it may concern.

*No.* 258.—*Declaration.*—Whereas it appears to the Lieutenant-Governor of Bengal that land is required to be taken up by Government for a public purpose, viz. for straightening the bank of the Tanbazar khal, and constructing a road there in the town of Naraingunge, Kismuts Patriparah and Baistabiparah, pergunnah Nasrathshahi, Tuppeh Kataraba, zillah Dacca, it is hereby declared that for the above purpose a piece of land measuring, more or less, five beegahs of standard measurement, bounded on the north by the Tanbazar khal, on the east by the main road, on the west by the new western road, and extending 100 feet, more or less, to the south of the Tanbazar khal, is required.

This declaration is made, under the provisions of section 6 of Act X of 1870, to all whom it may concern.

LOCAL COMMUNICATIONS.

*The 16th July* 1883.

*No.* 259.—*Declaration.*—Whereas it appears to the Lieutenant-Governor of Bengal that land is required to be taken by Government at the public expense for a public purpose, viz. for 3 (three) bridges on the 1 th and 17th miles of Ramghur road, in the villages of Charia and Mirjapur, thana Hathazari, zillah Chittagong, it is hereby declared that for the above purpose a piece of land measuring, more or less, 7 beegahs 5 cottahs 12 dhoors of standard measurement, bounded on the north by Shonaton Shome and Juguth Chandra Guha's land west by Rambullab Chowdry's tank and mouzahs Charea and Mirjapur, south by Moniruddin and Hedautulla's lands, and east by mouzahs Mirjapur and Charia, is required within the aforesaid villages of Charia and Mirjapur.

This declaration is made, under the provisions of section 6 of Act X of 1870, to all whom it may concern.

J. M. HEYWOOD, *Lieut.-Col.*, R.E.,
*Offg. Joint Secy. to the Govt. of Bengal, P. W. Dept.*

---

*The 17th July* 1883.

*No.* 260.—*Leave.*—Mr. T. E. Curry, Assistant Engineer, first grade, Cossye Division, is granted privilege leave for two months and nineteen days, under section 73, chapter V of the Civil Leave Code, with effect from the 7th August 1883.

H. C. LEVINGE,
*Secy. to the Govt. of Bengal, P. W. Dept.*

সরকারী বিবিধ উৎকর্ষ সাধন বিষয়ক।

১৮৮৩ সাল ১৬ জুলাই।

২৫৭ নম্বর।—বিজ্ঞাপন।—রাজকীয় কার্য্যের নিমিত্তে অর্থাৎ ঢাকা জিলার অন্তর্গত কটারাবা তপের নসরৎসাহী পরগনার নারায়ণগঞ্জ নগরে রেলওয়ের গুড্‌স সাইডিংহইতে তানবাজার খাল পর্য্যন্ত খাল করিবার জন্যে গবর্ণমেণ্ট কর্ত্তৃক ভূমি লওয়া আবশ্যক, বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের নিকট এই কথা প্রকাশ হওয়াতে এই সংবাদ দেওয়া গেল। পূর্ব্বোক্ত কার্য্যের নিমিত্তে কমিনতে ন্যূনাধিক ১৫৴ বিঘা পরিমিত এক খণ্ড ভূমির প্রয়োজন। উক্ত ভূমির উত্তর সীমা রেলওয়ের গুড্‌স সাইডিং, দক্ষিণ সীমা তানবাজার খাল, পশ্চিম সীমা নূতন পশ্চিম দিকের পথ, এবং পূর্ব্ব সীমা নূতন পশ্চিম দিকের পথের সমান্তরাল রেখা ও ঐ পথহইতে ১২০ ফুট দূরেস্থিত সমান্তরাল রেখা।

উক্ত ভূমিতে যাঁহাদের সম্পর্ক থাকে তাঁহাদের অবগত্যর্থে ১৮৭০ সালের ১০ আইনের ৬ ধারার বিধানমতে এই সংবাদ দেওয়া গেল।

২৫৮।—বিজ্ঞাপন।—রাজকীয় কার্য্যের নিমিত্তে অর্থাৎ ঢাকা জিলার অন্তর্গত তপে কটারাবার নসরৎশাহী পরগনার কিসমৎ পত্রিপাড়া ও বৈকুণ্ঠপাড়ার নারায়ণগঞ্জ নগরে তানবাজার খালের ধার সোজা ও তথায় পথ প্রস্তুত করিবার জন্যে গবর্ণমেণ্ট কর্ত্তৃক ভূমি লওয়া আবশ্যক, বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের নিকট এই কথা প্রকাশ হওয়াতে এই সংবাদ দেওয়া গেল। পূর্ব্বোক্ত কার্য্যের নিমিত্তে কমিনতে ন্যূনাধিক ৫৴ বিঘা পরিমিত এক খণ্ড ভূমির প্রয়োজন। উক্ত ভূমির উত্তর সীমা তানবাজার খাল, পূর্ব্ব সীমা বড় রাস্তা, পশ্চিম সীমা নূতন পশ্চিম দিকের পথ। উক্ত ভূমি তানবাজার খালের ন্যূনাধিক ১০০ ফুট দক্ষিণ পর্য্যন্ত বিস্তৃত।

উক্ত ভূমিতে যাঁহাদের সম্পর্ক থাকে তাঁহাদের অবগত্যর্থে ১৮৭০ সালের ১০ আইনের ৬ ধারার বিধানমতে এই সংবাদ দেওয়া গেল।

স্থানীয় বর্ত্মাদি বিষয়ক।

১৮৮৩ সাল ১৬ জুলাই।

২৫৯ নম্বর।—বিজ্ঞাপন।—রাজকীয় কার্য্যের নিমিত্তে অর্থাৎ চট্টগ্রাম জিলার অন্তর্গত হাটহাজারী থানার সামিল চরিয়া ও মৃজাপুর গ্রামে রামগড় পথের ১৫ ও ১৭ মাইলে তিনটী সাঁকো করিবার জন্যে রাজকীয় অর্থব্যয়ে গবর্ণমেণ্ট কর্ত্তৃক ভূমি লওয়া আবশ্যক, বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের নিকট এই কথা প্রকাশ হওয়াতে এই সংবাদ দেওয়া গেল। পূর্ব্বোক্ত কার্য্যের নিমিত্তে উক্ত চরিয়া ও মৃজাপুর গ্রামে কমিনতে ন্যূনাধিক ৭।০ কাঠা ১২ ধুর পরিমিত এক খণ্ড ভূমির প্রয়োজন। উক্ত ভূমির উত্তর সীমা সণাতন সোম ও জগৎচন্দ্র গুহর জমি, পশ্চিম সীমা রামবল্লভ চৌধুরীর পুষ্করিণী এবং চরিয়া ও মৃজাপুর মৌজা, দক্ষিণ সীমা মণিকদ্দীন ও হেদৌতুল্লার জমি, ও পূর্ব্ব সীমা মৃজাপুর ও চরিয়া মৌজা।

উক্ত ভূমিতে যাঁহাদের সম্পর্ক থাকে তাঁহাদের অবগত্যর্থে ১৮৭০ সালের ১০ আইনের ৬ ধারার বিধানমতে এই সংবাদ দেওয়া গেল।

জে, এম, হেউড, লেপ্টেনেণ্ট-কর্ণেল, আর, ই,
পবলিক ওর্কস ডিপার্টমেণ্টে,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের একটিং জাইণ্ট-সেক্রেটরী।

---

১৮৮৩ সাল ১৭ জুলাই।

২৬০ নম্বর।—ছুটী।—কাঁসাই খণ্ডের প্রথম শ্রেণীর আসিষ্টাণ্ট ইঞ্জিনিয়র শ্রীযুত টি, ই, করি সাহেব সিবিল কার্য্যকারকদের ছুটীর বিধির ৫ অধ্যায়ের ৭৩ ধারামতে ১৮৮৩ সালের ৭ আগষ্ট অবধি দুই মাস ঊনিশ দিনের অনুগ্রহের ছুটী পাইলেন।

এচ, সি, লেবিঞ্জ,
পবলিক ওর্কস ডিপার্টমেণ্টে,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের সেক্রেটরী।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৮৩। ২৪ জুলাই।]



# গবর্ণমেণ্ট গেজেট

মঙ্গলবার, ১৮৮৩ সাল ২৪ জুলাই ।

## চতুর্থ খণ্ড ।

ভারতবর্ষীয় ব্যবস্থাপক সভার আইনের পাণ্ডুলিপি ।

[ দ্বিতীয়বার প্রকাশিত । ]

### ভারতবর্ষের গবর্ণমেণ্ট ।

ব্যবস্থাপন কার্য্যবিভাগ ।

নিম্নলিখিত আইনের পাণ্ডুলিপি আইন ও ব্যবস্থা প্রণয়নার্থ ভারতবর্ষের শ্রীযুক্ত গবর্ণর জেনরল সাহেবের মন্ত্রিসভায় ১৮৮৩ সালের জুন মাসের ২০ তারিখে উপস্থিত হইয়া ঐ মাসের ২৭ তারিখে সিলেক্ট কমিটির হস্তে অর্পিত হয় ।—

### ১৮৮৩ সালের ১৭ নম্বর ।

ভারতবর্ষের প্রদর্শনীতে প্রদর্শিত নবকল্পিত দ্রব্যাদির রক্ষণার্থ আইনের পাণ্ডুলিপি ।

হেতুবাদ । ভারতবর্ষে যে সকল প্রদর্শনী হইবে, তাহাতে নূতন শিল্পদ্রব্যের কারিগরেরা ঐ দ্রব্য প্রদর্শন করিবার ইচ্ছা করিলে, পশ্চাল্লিখিত প্রকারে তাঁহাদিগকে সংরক্ষণ করা বিহিত । অতএব নিম্নলিখিত বিধান করা যাইতেছে ।

সংক্ষেপ নাম । ১ ধারা এই আইন নবকল্পিত দ্রব্যাদির রক্ষণ বিষয়ক ১৮৮৩ সালের আইন নামে খ্যাত হইতে পারিবে ;

আরম্ভ । এবং ইহা অবিলম্বে প্রবল হইবে ।

এই আইন ১৮৫৯ সালের ১৫ আইনের সহিত পঠিত হইবার কথা । ২ ধারা । এই আইন ( যাঁহারা নবকল্পিত কারিগরী প্রকাশ করেন, তাঁহাদিগকে বিশেষ ক্ষমতা দিবার ) ১৮৫৯ সালের ১৫ আইনের সহিত পঠিত ও তাহার অংশ বলিয়া গৃহীত হইবে ।

প্রকাশ্যরূপে ব্যবহৃত বা প্রকাশ্যরূপে জানান গেলেও প্রদর্শিত কারিগরী যখন নূতন বলিয়া গণ্য হইবে, তাহার কথা । ৩ ধারা । কোন অন্তর্জ্জাতিক প্রদর্শনীতে প্রদর্শিত কোন শিল্পদ্রব্যের কারিগর ও প্রদর্শক হইয়া, কোন ব্যক্তি উক্ত প্রদর্শনী খুলিবার সময়াবধি ৬ মাসের মধ্যে আপন কারিগরীর বিশেষ বর্ণনা দাখিল করিবার অনুমতি পাইবার নিমিত্ত ১৮৫৯ সালের ১৫ আইনমতে মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেবের নিকট দরখাস্ত করিলে, উক্ত কারিগরী ঐ প্রদর্শনী খুলিবার পর কোন সময়ে প্রকাশ্যরূপে ব্যবহৃত হইয়াছে বা প্রকাশ্যরূপে জানান গিয়াছে বলিয়া দরখাস্ত করিবার সময়ে ঐ কারিগরী উক্ত আইনের কার্য্যপক্ষে নূতন কারিগরী বলিয়া গণ্য হইবার বাধা হইবে না ।

"অন্তর্জ্জাতিক প্রদর্শনী" শব্দের অর্থ । ৪ ধারা । এই আইনে "অন্তর্জ্জাতিক প্রদর্শনী" শব্দে ১৮৮৪ সালে কলিকাতায় যে অন্তর্জ্জাতিক প্রদর্শনী হইবে, সেই প্রদর্শনী বুঝাইবে, এবং কোন ব্যক্তি প্রদর্শনী করিতে চাহিলে, তদীয় প্রার্থনামতে মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেব যদি ইণ্ডিয়া গেজেটে বিজ্ঞাপন দিয়া প্রকাশ করেন যে মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেবের বিবেচনায় উক্ত প্রদর্শনী দ্বারা, ভারতবর্ষীয় শিল্প বা ব্যবসায়ের উন্নতি হইতে পারে ও শ্রীশ্রীমতী মহারাণীর ভারতবর্ষীয় প্রজাদলভুক্ত বণিক, কৃষিজীবী বা ব্যবসায়ীদিগের উপকার হইতে পারে, তাহা হইলে ভারতবর্ষে যে প্রদর্শনী হয়, সেই প্রদর্শনীও বুঝাইবে ।

## অভিপ্রায় ও হেতুর বর্ণনা।

আগামী শীতকালে কলিকাতায় যে অন্তর্জাতিক প্রদর্শনী হইবার প্রস্তাব আছে, তদুপলক্ষে এই পাণ্ডুলিপি প্রস্তুত করা গিয়াছে। ইহা গবর্ণমেন্টের গোচরে আনা হইয়াছে যে এই পাণ্ডুলিপিতে যেরূপ সংরক্ষণের বিধান আছে তদ্রূপ সংরক্ষণের বিধান না থাকিলে যে নবকল্পিত দ্রব্যাদির পেটেন্ট লওয়া হয় নাই, তাহার কারিগরেরা ঐ দ্রব্যাদি না পাঠাইতে পারেন, এবং এইরূপে কতকগুলি মনোরঞ্জক প্রদর্শনযোগ্য দ্রব্য প্রদর্শিত হইবার বাধা ঘটিতে পারে।

২। ইংলণ্ডে এবং এরূপ বিশ্বাস আছে যে অষ্ট্রেলীয় উপনিবেশেও এই বিষয়ে ব্যবস্থা করা আবশ্যক দৃষ্ট হইয়াছে।

এই পাণ্ডুলিপি নবকল্পিত দ্রব্যাদির রক্ষণ বিষয়ক ১৮৭০ সালের আইনের (অর্থাৎ শ্রীশ্রীমতী মহারাণী বিকটোরিয়ার ৩৩ ও ৩৪ বৎসরের আইনের ২৭ অধ্যায়ের) আদর্শে লিখিত। কিন্তু বিস্তারিত বিধান সম্বন্ধে উক্ত আইনের সহিত এই পাণ্ডুলিপির অবশ্য প্রভেদ আছে; কারণ এদেশে প্রচলিত কারিগরী রক্ষণ প্রণালী অনেক বিষয়ে ইংলণ্ডের প্রচলিত প্রণালী হইতে বিভিন্ন ও অন্যান্য বিষয়ের মধ্যে এই বিষয়ে যে, রক্ষণের স্বত্ব না হারাইয়া কারিগর আপন নবকল্পিত দ্রব্য প্রকাশ্যরূপে ১ বৎসর কাল নিজে ব্যবহার করিতে পারেন, কিম্বা অন্য লোককে ব্যবহার করিতে দিতে পারেন। এই পাণ্ডুলিপি বিধি বদ্ধ হইলে, ইহাতে এই ফল হইবে, সংক্ষেপতঃ বলা যাইতে পারে, অর্থাৎ কোন কারিগর স্বীয় নবকল্পিতদ্রব্য প্রদর্শন করিয়া প্রদর্শনী খুলিবার সময়াবধি ৬ মাস মধ্যে বিশেষ বর্ণনা দাখিল করিবার অনুমতি পাইবার প্রার্থনা করিলে, প্রদর্শনী খুলিবার পর ঐ নবকল্পিত দ্রব্য প্রকাশ্যরূপে ব্যবহৃত হইয়াছে বা উহা প্রকাশ্যরূপে জানান গিয়াছে বলিয়া তাঁহার স্বত্বের কোন হানি হইবে না।

৩। অতঃপর অন্য যে সকল প্রদর্শনী হইবে, তন্নিমিত্ত আবার এইরূপ ব্যবস্থা করিবার প্রয়োজন না হয়, তন্নিমিত্ত পাণ্ডুলিপির ৪ ধারায় "অন্তর্জাতিক প্রর্শদনী" শব্দের এইরূপ অর্থ করা গিয়াছে যে, কলিকাতায় যে অন্তর্জাতিক প্রদর্শনী করিবার কল্পনা আছে, ঐ শব্দে কেবল যে সেই প্রদর্শনী বুঝাইবে, এরূপ নহে; কোন ব্যক্তি প্রদর্শনী করিতে চাহিলে, তদীয় প্রার্থনামতে মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেব যদি ইণ্ডিয়া গেজেটে বিজ্ঞাপন দিয়া প্রকাশ করেন যে, মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেবের বিবেচনায় উক্ত প্রদর্শনী দ্বারা ভারতবর্ষীয় শিল্প বা ব্যবসায়ের উন্নতি হইতে পারে ও শ্রীশ্রীমতী মহারাণীর ভারতবর্ষীয় প্রজাদলভুক্ত বণিক, কৃষিজীবী বা ব্যবসায়ীদিগের উপকার হইতে পারে, তাহা হইলে ভারতবর্ষে যে প্রদর্শনী হ, সেই প্রদর্শনীও বুঝাইবে।

১৮৮৩ সাল ২০ জুন।　　　　সি, পি, ইলবার্ট।

ডি, ফিট্‌জপাট্রিক,
ভারতবর্ষীয় গবর্ণমেন্টের সেক্রেটরী।

RAJ KRISHNA MUKHOPADHYAYA, M. A. AND B.L., *Bengali Translator.*

[ গবর্ণমেন্ট গেজেট। ১৮৮৩। ২৪ জুলাই। ]

[তৃতীয়বার প্রকাশিত।]

# ভারতবর্ষের গবর্ণমেণ্ট।

## ব্যবস্থাপন কার্য্যবিভাগ।

নিম্নলিখিত আইনের পাণ্ডুলিপি আইন ও ব্যবস্থা প্রণয়নার্থ ভারতবর্ষের শ্রীযুত গবর্ণর জেনরল সাহেবের মন্ত্রিসভায় ১৮৮৩ সালের জুন মাসের ২০ তারিখে উপস্থিত হইয়া ঐ মাসের ২৭ তারিখে সিলেক্ট কমিটীর হস্তে অর্পিত হয়।—

### ১৮৮৩ সালের ১৫ নম্বর।

এদেশীয় চড়নদারদের জাহাজ বিষয়ক ১৮৭৬ সালের আইন সংশোধনার্থ আইনের পাণ্ডুলিপি।

হেতুবাদ।

ব্রিটনীয় ভারতবর্ষ ও সুকসমুদ্রের তীরস্থ বন্দর এই উভয়ের মধ্যে চড়নদার লইয়া যাইবার ব্যবসায়ের উৎকৃষ্টতর বিধান করিবার নিমিত্ত, এদেশীয় চড়নদারদের জাহাজ বিষয়ক ১৮৭৬ সালের আইন সংশোধন করা বিহিত। অতএব নিম্নলিখিত বিধান করা যাইতেছে।—

সংক্ষেপ নাম।

১ ধারা। এই আইন এদেশীয় চড়নদারদের জাহাজ বিষয়ক ১৮৮৩ সালের আইন নামে খ্যাত হইতে পারিবে;

আরম্ভ।

এবং মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেব ইণ্ডিয়া গেজেটে বিজ্ঞাপন দিয়া যে তারিখের আজ্ঞা করেন, সেই তারিখ অবধি এই আইন প্রবল হইবে।

এদেশীয় চড়নদারদের জাহাজ বিষয়ক ১৮৭৬ সালের আইনের ১১ ধারায় যোগ করিবার কথা।

২ ধারা। এদেশীয় চড়নদারদের জাহাজ বিষয়ক ১৮৭৬ সালের আইনের ১১ ধারার (ঙ) প্রকরণের পর নিম্নলিখিত প্রকরণটি যোগ করিতে হইবে,

"(ঙ ঙ) সুক সমুদ্রের তীরস্থ কোন বন্দরে যে জাহাজের যাইতে হয় সেই জাহাজ হইলে, ঐ জাহাজ প্রধানতঃ বাষ্পদ্বারা চালিত হয়, এবং তাহাতে একশতের অধিক আসিয়া বা আফরিকার অধিবাসী চড়নদার থাকিলে, এই আইনমতে যে বিধি প্রণয়ন করিতে হইবে তদনুসারে লাইসেন্সপ্রাপ্ত চিকিৎসক ঐ জাহাজে আছেন।

উক্ত আইনের ২৬ ধারার পরিবর্ত্তে নূতন ধারা দিবার কথা।

৩ ধারা। উক্ত আইনের ২৬ ধারার পরিবর্ত্তে নিম্নলিখিত ধারাটি দিতে হইবে।—

সুক সমুদ্রের তীরস্থ বন্দরে গেলে নিবন্ধপত্র লিখিবার কথা।

"২৬ ধারা। কোন জাহাজ ব্রিটনীয় ভারতবর্ষের অন্তর্গত কোন বন্দরহইতে সুকসমুদ্রের তরীস্থ কোন বন্দরে যাইতে উদ্যত হইলে,

(ক) যাইবার সময়ে আদেশে থাকিবে, ও চড়নদারদের শারীরিক স্বাস্থ্যের সর্টিফিকট পাইবে ও জাহাজে বাইট জনের অধিক চড়নদার থাকিলে ফিরিয়া আসিবার সময়েও ঐ প্রকারের কর্ম্ম করিবে; এবং

(খ) জাহাজের কাপ্তান ও চিকিৎসক থাকিলে তিনি যাইবার সময়ে ও জাহাজে বাইট জনের অধিক চড়নদার থাকিলে ফিরিয়া আসিবার সময়েও এই আইনের বিধান এবং ব্রিটনীয় ভারতবর্ষের বন্দর ও সুক সমুদ্রের বন্দর এই উভয়ের মধ্যে যাতায়াতকারী জাহাজ সম্বন্ধীয় যে বিধি মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেব সময়েং ৪৬ ধারামতে প্রণয়ন করেন, সেই বিধির বিধান অনুসারে কার্য্য করিবেন;

না করিলে, ভারতবর্ষের পক্ষে মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত ষ্টেট সেক্রেটরী সাহেবের নিকট পাঁচ সহস্র টাকা দণ্ড দিবেন ঐ স্বামী কিম্বা এজেন্ট কিম্বা কাপ্তান এবং ব্রিটনীয় ভারতবর্ষ নিবাসী দুই জন জামিন একত্র ও স্বতন্ত্র এই মর্ম্মের নিবন্ধপত্র লিখিয়া না দিলে, জাহাজের খুলিয়া যাইবার অনুমতিপত্র দেওয়া যে কার্য্যকারকের কর্ত্তব্য তিনি ঐ অনুমতিপত্র দিবেন না।"

উক্ত আইনের ২৭ ধারার সংশোধন।

৪ ধারা। উক্ত আইনের ২৭ ধারায় "ত্রিশ" শব্দের পরিবর্ত্তে "বাইট" শব্দ দিতে হইবে।

ঐ আইনের ২৮ ধারায় যোগ করিবার কথা।

৫ ধারা। উক্ত আইনের ২৮ ধারায় নিম্নলিখিত কথাগুলি যোগ করিতে হইবে।—

"এবং যে জাহাজে ৪৬ ধারামতে প্রণীত বিধির আদেশানুসারে কার্য্য না হয়, স্বাস্থ্যের সর্টিফিকট দিবার ক্ষমতাপন্ন কর্ত্তৃপক্ষ সেই জাহাজ সম্বন্ধে ঐ সর্টিফিকট দিতে অস্বীকার করিতে পারিবেন।"

উক্ত আইনের ২৮ ধারার পর নূতন ধারা দিবার কথা।

৬ ধারা। উক্ত আইনের ২৮ ধারার পর নিম্নলিখিত ধারাগুলি দিতে হইবে।—

কোন কোন জাহাজে চিকিৎসক থাকিবার কথা।

"২৮ ক ধারা। যে কোন জাহাজ এক শতের অধিক আসিয়া বা আফরিকার অধিবাসী চড়নদার লইয়া ব্রিটনীয় ভারতবর্ষের কোন বন্দরহইতে সুকসমুদ্রের তীরস্থ কোন বন্দরে যায়, অথবা সুকসমুদ্রের তীরস্থ কোন বন্দরহইতে ব্রিটনীয় ভারতবর্ষের কোন বন্দরে আইসে, সেই জাহাজে এই আইনমতে প্রণীতব্য বিধি অনুসারে লাইসেন্স প্রাপ্ত এক জন চিকিৎসক থাকিবে।

কোন কোন জাহাজের বাষ্পদ্বারা চালিত হইবার কথা।

"২৮ খ ধারা। যে কোন জাহাজ ব্রিটনীয় ভারতবর্ষের কোন বন্দরহইতে সুক সমুদ্রের তীরস্থ কোন বন্দরে যায়, অথবা সুক সমুদ্রের তীরস্থ কোন বন্দরহইতে ব্রিটনীয় ভারতবর্ষের কোন বন্দরে আইসে, সেই জাহাজ প্রধানতঃ বাষ্পদ্বারা চালিত হইবে।

কোন কোন চড়নদার সম্বন্ধে চিকিৎসকদ্বারা পরীক্ষার আদেশসূচক বিজ্ঞাপন মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেবের দিতে পারিবার কথা।

"২৮ গ ধারা। (১) মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেব সময়েং ইণ্ডিয়া গেজেটে বিজ্ঞাপন দিয়া এই আজ্ঞা করিতে পারিবেন যে ঐ বিজ্ঞাপনের নির্দ্দিষ্ট কোন শ্রেণীর চড়নদার যাবৎ স্থানীয় গবর্ণমেন্টের নিযুক্ত চিকিৎসকের স্থানে এই মর্ম্মের সর্টিফিকেট না পান যে ঐ চিকিৎসক তাঁহাকে পরীক্ষা করিয়া দেখিয়াছেন ও তাঁহার কোনরূপ আশঙ্কাজনক সংক্রামক বা ছোঁয়াছিয়া রোগ নাই ও তিনি সুক সমুদ্রের তীরস্থ যে বন্দরে যাইতে উদ্যত সেই বন্দরে যাত্রা করিবার উপযোগী স্বাস্থ্য তাঁহার আছে, তাবৎ ব্রিটনীয় ভারত-

বর্ষের কোন বন্দরহইতে সুক্ষ সমুদ্রের তীরস্থ কোন বন্দরে যে কোন জাহাজ যায় সেই জাহাজে তাঁহাকে গ্রহণ করা যাইবে না।

(২) এই ধারামতে কোন সময়ে যে কোন বিজ্ঞাপন দেওয়া যায় মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেব সম্পূর্ণ বা আংশিকরূপে তাহা রহিত বা পরিবর্জ্জিত করিতে পারিবেন।"

উক্ত আইনের ৩৮ ধারার পর নূতন ধারা দিবার কথা।

৭ ধারা। উক্ত আইনের ৩৮ ধারার পর নিম্নলিখিত ধারাগুলি দিতে হইবে।—

কোন কোন জাহাজের কাপ্তান বা চিকিৎসক বিধি অমান্য করিলে তাঁহাদের দণ্ডের কথা।

৩৮ ক ধারা। ২৭ ধারায় যেরূপ জাহাজের উল্লেখ আছে তদ্রূপ কোন জাহাজের কাপ্তান, কিম্বা এরূপ কোন জাহাজের অধ্যক্ষতা ভারপ্রাপ্ত কোন চিকিৎসক, ঐ জাহাজ সম্বন্ধে ৫৬ ধারামতে প্রণীত কোন বিধি ইচ্ছাপূর্ব্বক লঙ্ঘন করিলে কিম্বা পালন না করিলে কিম্বা পালন করিতে উপেক্ষা করিলে, তাঁহার পাঁচ শত টাকা পর্য্যন্ত অর্থদণ্ড কিম্বা তিন মাস পর্য্যন্ত কারাদণ্ড কিম্বা উভয় দণ্ড হইতে পারিবে।

কোন কোন জাহাজের কাপ্তান চিকিৎসক না লইয়া জাহাজ ছাড়িয়া গেলে তাঁহার দণ্ডের কথা।

"৩৮ খ ধারা। যে কোন জাহাজ একশতের অধিক চড়নদার লইয়া ব্রিটনীয় ভারতবর্ষের কোন বন্দরহইতে সুক্ষ সমুদ্রের তীরস্থ বন্দরে যায় কিম্বা সুক্ষ সমুদ্রের তীরস্থ কোন বন্দরহইতে ব্রিটনীয় ভারতবর্ষের কোন বন্দরে আইসে, সেই জাহাজে ৩৮ ক ধারার আদেশমত চিকিৎসক না থাকিলে, ঐ জাহাজের কাপ্তানের পাঁচ শত টাকা পর্য্যন্ত অর্থদণ্ড কিম্বা তিন মাস পর্য্যন্ত কারাদণ্ড কিম্বা উভয় দণ্ড হইতে পারিবে।

কোন কোন জাহাজ বাষ্পদ্বারা চালিত না হইলে স্বামির ও কাপ্তানের দণ্ডের কথা।

"৩৮ গ ধারা। যে কোন জাহাজ ব্রিটনীয় ভারতবর্ষের কোন বন্দরহইতে সুক্ষ সমুদ্রের তীরস্থ কোন বন্দরে যায় অথবা সুক্ষ সমুদ্রের তীরস্থ কোন বন্দরহইতে ব্রিটনীয় ভারতবর্ষের কোন বন্দরে আইসে অথচ প্রধানতঃ বাষ্পদ্বারা চালিত হয় না, সেই জাহাজের স্বামির ও কাপ্তানের পাঁচশত টাকা পর্য্যন্ত অর্থদণ্ড কিম্বা তিন মাস পর্য্যন্ত কারাদণ্ড কিম্বা উভয় দণ্ড হইতে পারিবে।

২৮গ ধারামত বিজ্ঞাপন লঙ্ঘন করিয়া চড়নদার লইলে কাপ্তানের দণ্ডের কথা।

"৩৮ ঘ ধারা। ২৮গ ধারামত কোন বিজ্ঞাপন প্রবল থাকিলেও যদি কোন জাহাজের কাপ্তান সেই বিজ্ঞাপন লঙ্ঘন করিয়া আপনার জাহাজে কোন ব্যক্তিকে গ্রহণ করেন, তবে তাঁহার তিন মাস পর্য্যন্ত কারাদণ্ড অথবা এরূপ গৃহীত প্রত্যেক ব্যক্তির নিমিত্ত পাঁচশত টাকা অর্থদণ্ড, কিম্বা উভয় দণ্ড হইতে পারিবে।"

উক্ত আইনের ৪৬ ধারায় যোগ করিবার কথা।

৮ ধারা। উক্ত আইনের ৪৬ ধারার (খ) প্রকরণের পর নিম্নলিখিত প্রকরণটি যোগ করিতে হইবে।—

"(খ খ) এই আইনমতে চিকিৎসক লওয়া আবশ্যক হইলে, তাহাদিগকে লাইসেন্স দিবার ও নিযুক্ত করিবার বিধি।"

উক্ত ধারার (ঙ) প্রকরণের পর নিম্নলিখিত প্রকরণ যোগ করিতে হইবে।—

"(ঙ ঙ) উক্ত যাত্রায় জাহাজ যত দিন নিযুক্ত থাকে সেই সময়ে কাপ্তানের ও চিকিৎসক থাকিলে তাঁহার ও জাহাজের অন্য কর্ম্মচারিদের কর্ম্মের বিধি

"(ঙ ঙ ঙ) দুই ভূতকের মধ্যবর্ত্তী চড়নদারদের উপর ভূতকে যাইবার বিধি।"

---

## অভিপ্রায় ও হেতুর বর্ণনা।

ব্রিটিষ ভারতবর্ষ ও আরবদেশ এই উভয়ের মধ্যে যাত্রী লইয়া যাইবার ব্যবসায়ের উৎকৃষ্টতর বিধান করিবার নিমিত্ত এদেশীয় চড়নদারদের জাহাজ বিষয়ক ১৮৭৬ সালের ৮ আইন সংশোধন করা এই পাণ্ডুলিপির উদ্দেশ্য। এই ব্যবসায়ের বিষয়ে শ্রীযুত ষ্টেট সেক্রেটরী সাহেব, ভারতবর্ষীয় গবর্ণমেণ্ট ও ভারতবর্ষীয় সমুদ্রতীরবর্ত্তী নানা স্থানীয় গবর্ণমেণ্ট, ইঁহাদের মধ্যে চিঠিপত্র চলিয়াছে। সাবধানে বিবেচনাপূর্ব্বক গবর্ণমেণ্ট এই সিদ্ধান্তে উপনীত হইয়াছেন যে যাত্রী লইয়া যাওয়া ব্যবসায়ের গুরুত্ব বিবেচনায় এতৎসম্বন্ধে বিস্তারিত বিধান করা আবশ্যক; এবং কার্য্যপ্রণালীর সমতা রক্ষার্থ ও ভিন্নভিন্ন রাজ্যের স্বতন্ত্র প্রণীত বিধিভেদের অনিবার্য্য ফলস্বরূপ বিরোধ পরিহারার্থ, ইহা বাঞ্ছনীয় যে এই ব্যবসায়ের সুব্যবস্থায় যাঁহাদের প্রধানতঃ স্বার্থ আছে সেই সকল গবর্ণমেণ্টের মধ্যে সমস্ত গুরুতর বিষয়ে মতের ঐক্য স্থাপন করা হয়। ভারতবর্ষহইতে এক্ষণে হেজাজে সর্ব্বাপেক্ষা অধিক যাত্রী যায়। ভারতবর্ষের আইনের ও তুরস্কের স্থানীয় ব্যবস্থার সাধারণ বিধানের মধ্যে কার্য্যগত একতা সংস্থাপন কেবল ব্রিটিষ গবর্ণমেণ্টের সহিত তুরস্কের গবর্ণমেণ্টের রাজনৈতিক চিঠিপত্রদ্বারা হইতে পারে। কিন্তু ভূয়োদর্শনদ্বারা জানা গিয়াছে যে ভারতবর্ষীয় আইনের বিধান এক্ষণে যেরূপ আছে তাহাতে এই ব্যবসায়ের বিশেষ প্রয়োজন সাধন করিতে কুলায় না ও কোন কোন বিষয়ে তাহা সংশোধন করা আবশ্যক। এনিমিত্ত ব্রিটিষ গবর্ণমেণ্টের ও তুরস্কের আইনের একতা সম্পাদনার্থ চেষ্টা করিবার পূর্ব্বে আমাদের আইনের এরূপ সংশোধন করা বাঞ্ছনীয় বোধ হয়, যাহা ঐ আইনের সন্তোষজনক অবস্থা করণার্থ আবশ্যক হয়।

২। এবিষয়ে ভারতবর্ষীয় ব্যবস্থা অংশতঃ এদেশীয় চড়নদারদের জাহাজ বিষয়ক ১৮৭৬ সালের আইনের বিধানে এবং অংশতঃ ঐ আইনমতে প্রণীত বিধির বিধানে আছে। উক্ত বিধি সংশোধন করিবার নিমিত্ত ভারতবর্ষীয় গবর্ণমেণ্ট ষ্টেট সেক্রেটরী সাহেবের নিকট এক প্রস্তু বিধির পাণ্ডুলেখ্য পাঠাইয়াছেন। ঐ পাণ্ডুলেখ্য ইংলণ্ডের ও ফ্রান্সের উপনিবেশে যে সকল মজুরেরা যায় তাহাদিগকে লইয়া যাইবার বিধান করণার্থ

বিধির আদর্শে লিখিত। ভারতবর্ষের ও হেজাজের বন্দরের মধ্যে এদেশীয় চড়নদারদিগকে লইয়া যাইবার বিধান করণার্থ বিধি বলিয়া ভারতবর্ষীয় গবর্ণমেণ্ট এদেশীয় চড়নদারদের জাহাজ বিষয়ক ১৮৭৬ সালের আইনমতে উক্ত পাণ্ডুলেখ্যগত বিধি প্রচার করিবার প্রস্তাব করেন। পূর্ব্বোক্ত ১৮৭৬ সালের আইন সংশোধন করণার্থ বর্ত্তমান পাণ্ডুলিপি প্রস্তুত করা গিয়াছে।

৩। ২ ধারাক্রমে এদেশীয় চড়নদারদের জাহাজ বিষয়ক ১৮৭৬ সালের আইনের ১১ ধারায় এইরূপ একটি বিধান যোগ করা গিয়াছে যে ঐ ধারামতে যে সর্টিফিকেট দেওয়া যায় সুফ সমুদ্রগামি জাহাজের সম্বন্ধে তাহাতে এই নির্দ্দেশ থাকিবে যে ঐ জাহাজ প্রধানতঃ বাষ্পদ্বারা চালিত হয় এবং জাহাজে একশত জনের অধিক এদেশীয় চড়নদার থাকিলে এই নির্দ্দেশও থাকিবে যে জাহাজে লাইসেন্সপ্রাপ্ত চিকিৎসকও আছে। ইহার ফল এই হইবে যে এই সকল আদেশ পালন না করিলে জাহাজ বন্দর ছাড়িয়া যাইবার অনুমতিপত্র পাইতে পারিবে না (৯ ধারা দেখ)।

৪। ৩ ধারায় উক্ত আইনের ২৬ ধারা সংশোধন করা গিয়াছে। ৩ ধারায় এরূপ আদেশ আছে যে ২৬ ধারামতে দত্ত নিবন্ধপত্রে উক্ত আইনের বিধান এবং সুফ সমুদ্রগামী এদেশীয় চড়নদারদের জাহাজ সম্পর্কীয় যে বিধি মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেব উক্ত আইনের ৪৬ ধারামতে প্রণয়ন করেন সেই বিধির বিধান পালন করিবার নিয়ম থাকিবে। ভারতবর্ষীয় গবর্ণমেণ্টের বিচারাধিপত্যের সীমার বহির্ভূত স্থানে উক্ত বিধি পালন করাইতে উক্ত গবর্ণমেণ্টকে সমর্থ করা এই সংশোধনের উদ্দেশ্য।

৫। আইনের ২৭ ধারা যাহাতে খাটিতে পারে এই নিমিত্ত জাহাজে চড়নদারের সংখ্যা পাণ্ডুলিপির ৪ ধারাক্রমে ত্রিশের পরিবর্ত্তে যাইট করা সমুদয় জাহাজ বাষ্পদ্বারা চালিত হইবে এই বিধানের অবশ্যম্ভাবী ফল (আইনের ২ ধারা দেখ)।

৬। ৫ ধারায় আদেনস্থ কর্ত্তৃপক্ষদিগকে এই ক্ষমতা দেওয়া গিয়াছে যে বিধির আদেশ পালিত না হইলে তাঁহারা জাহাজের স্বাস্থ্যের সর্টিফিকেট দিতে অস্বীকার করিতে পারিবেন।

৭। ৬ ধারায় ২৮ ক, ২৮ খ ও ২৮ গ ধারা আইনে যোগ করা গিয়াছে। ঐ তিন ধারায় এইরূপ আদেশ আছে যে, যে কোন জাহাজ সুফ সমুদ্রে যায় বা তথাহইতে আইসে সেই জাহাজে এক শতের অধিক দেশীয় চড়নদার লইয়া গেলে একজন লাইসেন্সপ্রাপ্ত চিকিৎসক রাখিতে হইবে, এবং যে কোন দেশীয় চড়নদারদের জাহাজ সুফ সমুদ্রে যায় বা তথাহইতে আইসে তাহা প্রধানতঃ বাষ্পদ্বারা চালিত হইবে। ঐ তিন ধারায় মন্ত্রিসভাধিষ্ঠিত গবর্ণর জেনরল সাহেবের প্রতি এই ক্ষমতা প্রদত্ত হইয়াছে যে তিনি এইরূপ আদেশসূচক বিজ্ঞাপন দিতে পারিবেন যে ঐ বিজ্ঞাপনের নির্দ্দিষ্ট প্রকারের কোন চড়নদার যাবৎ একজন নির্দ্দিষ্ট চিকিৎসকের স্থানে এই মর্ম্মের সর্টিফিকেট না পান যে তাঁহার কোন সংক্রামক বা ছোঁয়াছিয়া রোগ নাই ও তিনি যে বন্দরে যাইবার কল্পনা করিয়াছেন সেই বন্দরে যাইবার উপযোগী স্বাস্থ্য তাঁহার আছে, তাবৎ তাঁহাকে উক্তরূপ কোন জাহাজে গ্রহণ করা যাইবে না।

২৮ ক ধারা সম্বন্ধে গবর্ণমেণ্টের কোন সন্দেহ নাই যে জাহাজে একজন চিকিৎসক থাকিলে এক্ষণে যাত্রীদের যে সকল কষ্ট হয় তন্মধ্যে অনেক কষ্ট কমিয়া যাইবে, বিশেষতঃ জাহাজের স্বাস্থ্যসংক্রান্ত ও খাদ্যসংক্রান্ত বন্দোবস্ত উপযুক্তরূপে করা হয় কি না দেখিবার নিমিত্ত যদি তাঁহাকে বিধিক্রমে দায়ী করা যায়, এবং যদি তাঁহার পক্ষে কোন কর্ত্তব্য লঙ্ঘন হইলে তাঁহাকে অযোগ্য বলিয়া নির্দ্দিষ্ট করা যাইতে পারে। এই কার্য্যের নিমিত্ত সর্ব্বদা মুসলমান চিকিৎসক না পাওয়া যাইতে পারে, কিন্তু অন্যাপেক্ষা উক্ত ধর্ম্মাবলম্বী কর্ম্মচারী দিতে চেষ্টা করা যাইবে। ২৮খ ধারা এত স্পষ্ট যে, তৎসম্বন্ধে আর কিছু বলিবার প্রয়োজন নাই। ভারতবর্ষীয় যাত্রীদের দ্বারা আরবদেশে সঞ্চারীরোগ আনা যাহাতে না হয়, তদ্বিষয়ে সাবধান হইবার নিমিত্ত, ইউরোপীয় গবর্ণমেণ্টদের প্রবৃত্তিমতে, ২৮ গ ধারা প্রবল করা যাইতে পারিবে।

৮। এই আইনের পাণ্ডুলিপিতে যে সকল আদেশ আছে, তাহার লঙ্ঘন নিমিত্ত ৭ ধারায় দণ্ড নির্দ্ধারিত হইয়াছে।

৯। পরিশেষে, ৮ ধারাক্রমে আইনের ৪৬ ধারায় কএকটী কথা যোগ করা হইয়াছে। তাহাতে চিকিৎসকদিগকে লাইসেন্স দিবার এবং তাঁহাদের ও সাধারণতঃ জাহাজস্থ সমস্ত কর্ম্মচারির কর্ম্মের বিধান করণার্থ ও চড়নদারদের উপর ভুত্তকে অবাধে গমনাগমনের বিধান করণার্থ বিধি প্রণয়ন করিতে মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেবকে সমর্থ করা হইয়াছে।

১৮৮৩ সাল ২০ জুন। সি, পি, ইলবার্ট।

ডি, ফিট্জপাট্রিক,
ভারতবর্ষীয় গবর্ণমেণ্টের সেক্রেটরী।

RAJ KRISHNA MUKHOPADHYAYA, M.A. AND B.L.,
*Bengali Translator.*

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৮৩। ২৪ জুলাই।]

# ভারতবর্ষের গবর্ণমেণ্ট।

ব্যবস্থাপন কার্য্যবিভাগ।

নিম্নলিখিত আইনের পাণ্ডুলিপি আইন ও ব্যবস্থা প্রণয়নার্থ ভারতবর্ষের শ্রীযুত গবর্ণর জেনরল সাহেবের মন্ত্রিসভায় ১৮৮৩ সালের জুন মাসের ২০ তারিখে উপস্থিত হইয়া ঐ মাসের ২৭ তারিখে সিলেক্ট কমিটীর হস্তে অর্পিত হয়।

## ১৮৮৩ সালের ১৪ নম্বর।

পরের ভূমিতে গোমেষাদির প্রবেশ বিষয়ক ১৮৭১ সালের আইন সংশোধনার্থ আইনের পাণ্ডুলিপি।

পরের ভূমিতে গোমেষাদির প্রবেশ বিষয়ক ১৮৭১ সালের আইন সংশোধন করা বিহিত। অতএব নিম্নলিখিত বিধান করা যাইতেছে।—

জিলার মাজিষ্ট্রেট সাহেবের ও স্থানীয় গবর্ণমেণ্টের ক্ষমতা স্থানীয় কর্তৃপক্ষকে দিতে এবং উদ্বর্ত্ত টাকা স্থানীয় তহবীলে জমা করিয়া দিবার আজ্ঞা করিতে স্থানীয় গবর্ণমেণ্টের ক্ষমতার কথা।

১ ধারা। স্থানীয় গবর্ণমেণ্ট সময়ে সময়ে স্থানীয় রাজকীয় গেজেটে প্রকাশিত আজ্ঞাদ্বারা

(ক) তদীয় শাসনাধীন দেশের অন্তর্গত যে কোন স্থানে পরের ভূমিতে গোমেষাদির প্রবেশ বিষয়ক ১৮৭১ সালের আইন প্রচলিত থাকে, সেই স্থানের কোন স্থানীয় কর্তৃপক্ষের প্রতি ঐ কর্তৃপক্ষের এলাকাধীন স্থানে উক্ত আইনের ৪, ৫, ৬, ৭, ১২, ১৪, ও ১৭ ধারামত ও ১৮ ধারার (ক) প্রকরণমত স্থানীয় গবর্ণমেণ্টের ও জিলার মাজিষ্ট্রেট সাহেবের সমুদয় বা কোন ক্ষমতা অর্পণ করিতে পারিবেন; কিম্বা

(খ) এই আজ্ঞা করিতে পারিবেন যে উক্ত আইনের ১৮ ধারামতে কোন জিলায় যে উদ্বর্ত্ত টাকা থাকে, তাহা ঐ জিলার অন্তর্গত এক বা অধিক স্থানে যে বা যে যে স্থানীয় তহবীল স্থাপিত হয় সেই বা সেই সেই তহবীলে জমা দেওয়া যাইবে;

এবং এই ধারামতে যে কোন আজ্ঞা করা যায়, উক্ত গবর্ণমেণ্ট সময়ে সময়ে ঐরূপে তাহা রহিত করিতে পারিবেন।

অর্থকরণের কথা।

২ ধারা। এই আইনে

"স্থানীয় কর্তৃপক্ষ" শব্দে কোন নির্দ্দিষ্ট স্থানে আইনমতে কোন বিষয়ের তত্ত্বাবধান ও কার্য্যনির্ব্বাহ করিবার ভারপ্রাপ্ত যে ব্যক্তিবর্গ যৎকালে থাকেন, তাঁহাদিগকে বুঝাইবে; এবং

"স্থানীয় তহবীল" শব্দে কোন স্থানীয় কর্তৃপক্ষের তত্ত্বাবধান বা কার্য্যাধ্যক্ষতাধীন কোন তহবীল বুঝাইবে।

---

## অভিপ্রায় ও হেতুর বর্ণনা।

পরের ভূমিতে গোমেষাদির প্রবেশ বিষয়ক ১৮৭১ সালের ১ আইনমতে যে যে ক্ষমতানুসারে স্থানীয় গবর্ণমেণ্টের বা জিলার মাজিষ্ট্রেট সাহেবের কার্য্য করিতে হয়, তদ্রূপ কতকগুলি ক্ষমতা মধ্য প্রদেশের স্থানীয় স্বতন্ত্র শাসন বিষয়ক ১৮৮৩ সালের ১ আইন দ্বারা উক্ত আইনমতে সংস্থাপিত স্থানীয় কর্তৃপক্ষদিগকে হস্তান্তর করিয়া দেওয়া হইয়াছে; এবং পরের ভূমিতে গোমেষাদির প্রবেশ বিষয়ক আইনের ১৮ ধারামতে যে টাকা উদ্বর্ত্ত হয় তাহা উক্ত কর্তৃপক্ষদের কর্তৃত্বাধীনে সংস্থাপিত স্থানীয় তহবীলে জমা করিয়া লইবার আজ্ঞা আছে। বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের ব্যবস্থাপক সভায় উক্ত প্রদেশের স্থানীয় স্বতন্ত্র শাসনপ্রণালী সংশোধন করণার্থ যে পাণ্ডুলিপি একণে উপস্থিত আছে এবং উত্তর-পশ্চিম প্রদেশের ও পঞ্জাবের স্থানীয় স্বতন্ত্র শাসনপ্রণালী সংশোধন করণার্থে শ্রীযুত গবর্ণর জেনরল সাহেবের ব্যবস্থাপক সভায় একণে যে যে পাণ্ডুলিপি উপস্থিত আছে, তাহাতেও এই মর্ম্মের বিধান আছে। কিন্তু এই সকল বিধানক্রমে যখন পরের ভূমিতে গোমেষাদির প্রবেশ বিষয়ক আইনের সংশোধন হইতেছে ও উক্ত আইন যখন মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেবের প্রণীত আইন, তখন বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের ব্যবস্থাপক সভার ন্যায় কোন স্থানীয় ব্যবস্থাপক সভার ঐরূপ বিধান করিবার ক্ষমতা আছে কি না এই বিষয়ে সন্দেহ হইয়াছে। এই নিমিত্ত উক্ত আইন এইরূপে সংশোধন করা বাঞ্ছনীয় বোধ হইয়াছে, যাহাতে স্থানীয় গবর্ণমেণ্ট শাসনসংক্রান্ত আজ্ঞা দ্বারা আবশ্যক পরিবর্ত্তন করিতে সমর্থ হন।

২। এই পাণ্ডুলিপিতে স্থানীয় গবর্ণমেণ্টদের প্রতি যে যে ক্ষমতা অর্পণ করিবার প্রস্তাব আছে, তাহার ভাব পরের ভূমিতে গোমেষাদির প্রবেশ বিষয়ক আইনের নিম্নোদ্ধৃত অংশ গুলি পাঠ করিয়া বুঝা যাইবে।

"৪ ধারা। জিলার মাজিষ্ট্রেট সাহেব স্থানবিশেষের গবর্ণমেণ্টের সাধারণ কর্তৃত্বাধীনে সময়ে সময়ে যে যে স্থান নিরূপণ করেন সেই২ স্থানে খোঁয়াড় করা যাইবে।

"যে গ্রামের লোক যে খোঁয়াড়ে গোমেষাদি চালান করিবে তাহা মাজিষ্ট্রেট সাহেব নিরূপণ করিবেন।

"৫ ধারা। খোঁয়াড় সকলের উপর জিলার মাজিষ্ট্রেট সাহেবের কর্তৃত্ব থাকিবে। খোঁয়াড়ে বদ্ধ গোমেষাদির আহারের ও জলের খরচ যে হারে ধরিতে হইবে তাহা তিনি নিরূপণ ও সময়ে২ পরিবর্ত্তনও করিতে পারিবেন।

[ গবর্ণমেণ্ট গেজেট। ১৮৮৩। ২৪ জুলাই। ]

"৬ ধারা। জিলার মাজিষ্ট্রেট সাহেব প্রত্যেক খোঁয়াড়ের এক এক জন রক্ষক নিযুক্ত করিবেন।

"কিন্তু মান্দ্রাজ দেশে গ্রামের মণ্ডল ও বোম্বাই দেশে পোলীসের পাটিল ও পোলীসের পাটিল না থাকিলে গ্রামের মণ্ডল আপন ঐ পদের উপলক্ষে গ্রামের খোঁয়াড়রক্ষক হইবে।

"জিলার মাজিষ্ট্রেট সাহেব যে খোঁয়াড়রক্ষক নিযুক্ত করেন তাহাকে কিয়ৎকালের নিমিত্তে কিম্বা একেবারে অবসর করিতে পারিবেন।

* * * * * *

"৭ ধারা। স্থানীয় গবর্ণমেণ্ট সময়েং যেরূপ রেজিস্টরী বহী রাখিতে ও যেরূপ রিটর্ণ দিতে আজ্ঞা করেন প্রত্যেক জন খোঁয়াড়রক্ষক সেইরূপ রেজিস্টরী বহী রাখিবেন ও সেইরূপ রিটর্ণ দিবেন।

"১২ ধারা। যেং পশু পূর্ব্বোক্তমতে খোঁয়াড়ে আনা যায়, তাহার উপর খোঁয়াড়রক্ষক নিম্নলিখিত হারে অর্থদণ্ড আদায় করিবে।

* * * * * *

"তদ্রূপে যে টাকা আদায় করা যায়, স্থানীয় গবর্ণমেণ্ট সময়েং যে কর্ম্মকারককে নিরূপণ করেন তাঁহা দ্বারা সেই টাকা জিলার মাজিষ্ট্রেট সাহেবের নিকট পাঠান যাইবে।

* * * * *

"১৪ ধারা। খোঁয়াড়ে আনিবার তারিখ অবধি সাত দিনের মধ্যে পশুর দাওয়া না হইলে, খোঁয়াড়রক্ষক অতি নিকট পোলীস থানার অধ্যক্ষের নিকট অথবা জিলার মাজিষ্ট্রেট এতৎপক্ষে অন্য যে কার্য্যকারককে নিযুক্ত করেন, তাঁহার নিকট সেই কথার রিপোর্ট করিবেন।

* * * * * *

"ঐ নোটিসের তারিখ অবধি সাত দিনের মধ্যে সেই পশুর দাওয়া না হইলে, জিলার মাজিষ্ট্রেট সাহেব সময়েং সাধারণ কিম্বা বিশেষ আজ্ঞা করিয়া যে সময় ও স্থান ও যে নিয়ম নিরূপণ করেন ঐ কার্য্যকারক আপনি কিম্বা ঐ কর্ম্মের নিমিত্তে তাঁহার শিরিস্তার কোন আমলাকে নিযুক্ত করিলে সেই আমলা সেই সময়ে ও স্থানে ও সেই নিয়মাধীনে সেই পশুর নীলাম করিবে।

"পরন্তু পূর্ব্বোক্ত কোন পশু উক্ত প্রকারে নীলাম হইলে তাহার উচিত মূল্য পাওয়া যাইবে না জিলার মাজিষ্ট্রেট সাহেব এমত বিবেচনা করিলে তিনি যেরূপ বিহিত বোধ করেন সেইরূপে তাহা বিক্রয় করা যাইতে পারিবে।

"১৭ ধারা। যে কর্ম্মকারক নীলাম করিল সে অর্থদণ্ডের যত টাকা উক্ত প্রকারে কাটিয়া লয়, তাহা জিলার মাজিষ্ট্রেট সাহেবের নিকট পাঠাইবে।

"১৬ ধারামতে আহারাদির ও জলের যে খরচ কাটিয়া লওয়া গেল তাহা খোঁয়াড়রক্ষককে দেওয়া যাইবে ও ১৩ ধারামতে ঐ প্রকার খরচের নিমিত্তে সে যত টাকা পায় তাহাও লইয়া নিজে রাখিবে।

"পশুর নীলাম হইয়া খরচ বাদে যে উদ্বর্ত্ত টাকার দাওয়া না হয় তাহা জিলার মাজিষ্ট্রেট সাহেবের নিকট পাঠাইতে হইবে। তিনি তাহা তিন মাস আমানৎ রাখিবেন। অত্রমধ্যে কোন ব্যক্তি সেই টাকা না চাহিলে ও আপনার দাওয়া সপ্রমাণ না করিলে তিনি ঐ তিন মাসের পর ঐ টাকা লইয়া পশ্চাল্লিখিত বিধানমতে কার্য্য করিবেন।

"১৮ ধারা। অর্থদণ্ডের টাকা লইয়া এবং গোমেষাদি নীলাম হইয়া তদুৎপন্ন টাকার দাওয়া না হইলে সেই টাকা লইয়া,

"(ক) স্থানীয় গবর্ণমেণ্টের আজ্ঞামতে খোঁয়াড় রক্ষকের বেতন,

"(খ) খোঁয়াড় প্রস্তুত করিবার ও রাখিবার খরচ এবং এই আইনমত কার্য্যঘটিত অন্য কোন কর্ম্মের খরচ দেওয়া যাইবে।

"উদ্বর্ত্ত যাহা থাকে তাহা স্থানীয় গবর্ণমেণ্টের আজ্ঞামতে রাস্তা, পুল প্রভৃতি গাঁথিবার ও মেরামত করিবার ও সাধারণের উপকারার্থ অন্যান্য কার্য্যে প্রয়োগ হইবে।"

১৮৮৩ সাল ২০ জুন

সি, পি, ইলবার্ট।

ডি, ফিট্‌জপাট্রিক,
ভারতবর্ষীয় গবর্ণমেণ্টের সেক্রেটরী।

Raj Krishna Mukhopadhyaya, M.A. and B.L., *Bengali Translator.*

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৮৩।২৪ জুলাই।]



# গবর্ণমেণ্ট গেজেট

TUESDAY, JULY 24, 1883.

মঙ্গলবার, ১৮৮৩ সাল ২৪ জুলাই।

## PART VIII.

## ADVERTISEMENTS.

## অষ্টম খণ্ড।

## ইশতিহার প্রভৃতি।

কাছারি কমিশ্যনারি সুন্দরবন।

১৮৭৯ সালের নবেম্বর মাহার কলের ১৭ ধারামতে নোটিস।

এতদ্দ্বারা এই সংবাদ দেওয়া যাইতেছে যে, যাহার নকশা সুন্দরবনের শ্রীযুত কমিশ্যনার সাহেবের আফিসে দেখিবার নিমিত্ত আছে এতদ্দত্ত তপসীলের লিখিত সেই ভূমির পাট্টা যজ্ঞেশ্বর চট্টোপাধ্যায় পাইবার প্রার্থনা করিয়াছেন। ইতিমধ্যে উক্ত ভূমির উপর (১৮৬৩ সালের ২৩ আইনমতে অর্থাৎ পতিত ভূমির উপর দাওয়া নিষ্পত্তা করিবার বিধান করণার্থ আইনমতে) দাওয়া বা আপত্ত্য করা প্রযুক্ত বা অন্য কোন কারণে নিলাম রহিত বা স্থগিত না হইলে তাহা ১৮৮৩ সালের ২৯ আগষ্ট মোতাবেক বাঙ্গালা সন ১২৯০ সালের ১৪ ভাদ্র বুধবার মধ্যাহ্ন সময়ে আলিপুর সুন্দরবনের কমিশ্যনার সাহেবের আফিসে বিক্রীত হইবে।

নিম্নলিখিত নিয়মাধীনে ও ২৪ পরগনা ও খুলনা ও বাকরগঞ্জের অন্তর্গত সুন্দরবনের পতিত ভূমির পাট্টা বিক্রয়ার্থ ১৮৭৯ সালের নবেম্বর মাসের ১২ তারিখের বিধিসংযুক্ত সাধারণ নিয়মাধীনে উক্ত ভূমির পাট্টা দেওয়া যাইবে।

নিয়ম এই।—

উক্ত ভূমি বর্ত্তমান পথ ও জল ও অন্য সকল ভোগস্বত্বের নিয়মাধীনে থাকিবে।

নৌকাগম্য সকল জলস্রোত ও খাল ব্যবহার করিবার স্বত্ব সাধারণের থাকিবেক ও উক্ত প্রত্যেক জলস্রোতের ও খালের উভয়পার্শ্বে ২৫ ফুটের কম না হয় এমত প্রশস্ত গুণ টানিবার পথও ব্যবহারার্থে রাখা যাইবে।

উক্ত ভূমির ধাতু প্রভৃতি খনির উপর গবর্ণমেণ্টের স্বত্ব থাকিবে তদ্ভিন্ন সেই ধাতু প্রভৃতি তুলিবার ও পাইবার ও লইয়া যাইবার নিমিত্ত যে পথস্বত্ব রক্ষা করা এবং যুক্তিসঙ্গত অন্য যে সুবিধা করা আবশ্যক

তাহা করিতে হইবেক। উক্ত ভূমিতে গবর্ণমেন্টের মালিকীস্বত্ব থাকিবে ও পাট্টাধারীকে কেবল দখলীস্বত্ব দেওয়া যাইবেক সেই স্বত্ব পুরুষানুক্রমিক ও হস্তান্তরযোগ্য হইবে, ইতি সন ১৮৮৩। তারিখ ২৫ মে।

তপসীল।

| লাটের নম্বর। | জিলা, সব-ডিবিজান ও থানা। | রকবা। | সীমানা। |
|---|---|---|---|
| ১১ নং লাট পশ্চিম খণ্ড। | জেলা ২৪ পরগনা সব-ডিবিজান ডায়মণ্ড হারবার থানা সুলতানপুর। | ৩৭৫০/০ | উত্তর।—কাগদের খাল ও আমতাতলা খালের মুখহইতে উত্তর-পশ্চিম রোখে কাগদের খাল পর্য্যন্ত একটী সরল রেখা।<br>পূর্ব্ব।—উপরোক্ত সরল রেখা ও খিবাটী অথবা কালিনাগিনী গাঙ্গ।<br>দক্ষিণ।—কাগদের টাট খাল।<br>পশ্চিম।—কাগদের খাল।<br>এই সকল সীমানা ডেপুটী কালেক্টর মেং এলিহস সাহেবের ১৮৮০। ৮১ সালের নকশা অনুসারে লিখিত হইল। |

SUNDERBUNS COMMR.'S OFFICE,
ALIPUR,
*The 25th May* 1883.

F. E. PARGITER,
*Commissioner of Sunderbuns.*

## LAND ADVERTISEMENT. ভূমি বিষয়ক ইস্তাহার।

জিলা খুলনা।

সন ১৮৫৯ সালের ১১ আইনের ৬ ধারার বিধানমতে এই বিজ্ঞাপন প্রচার করা যাইতেছে যে খুলনীয়া জেলাস্থ নিম্নলিখিত মহাল সমস্তের ১৮৮৩ সালের গত ২৮এ মার্চ্চ কিস্তির সরকারি বাকী রাজস্ব আদায় জন্য আগামী ২৭এ আগষ্ট মোতাবেক বাঙ্গলা ১২৯০ সালের ১২ই ভাদ্র সোমবার এই জেলার কালেক্টরির কাছারিতে বিনা ওজরে প্রকাশ্যরূপে নীলামে ধরা যাইবেক ইতি সন ১৮৮৩ সাল তারিখ।

| তৌজি নম্বর। | পরগনা ও মহালের নাম। | তালুকদারের নাম। | সদর জমা। | যে অংশ বিক্রী হইবে। | বাকী পাড়া অংশের সদর জমা। | ২৮এ মার্চ্চ কিস্তির বাকী। |
|---|---|---|---|---|---|---|
| ২৮ | পং হিলকী কিং কেড়াগাছি | রাজমোহন রায় চৌধুরী | ৫৮৩৸৪ | সম্পূর্ণ মহাল | ৫৮৩৸৪ | ২১৯।৶১১৸ |
| ৩৪ | পং হিলকী কিং গন্ধর্ব্বপুর | পার্ব্বতীনাথ রায়চৌধুরী দিগর | ১২৬১।৪ | ১ হিস্যা পার্ব্বতীনাথ রায় চৌধুরী দিগর। | ২৫২।১ | ৬৮॥৶১১ |
| ঐ | ঐ | ঐ | ঐ | ৪ হিস্যা মহেন্দ্রনাথ রায় চৌধুরী দিগর। | ১২৬৶॥ | ৩৪ ৴১ |
| ৬৪ | পং ভালা কিং ভালা | পার্ব্বতীনাথ রায়চৌধুরী দিগর | ৮৭১০।৯ | ১ হিস্যা পার্ব্বতীনাথ রায় চৌধুরী দিগর। | ৮৭১৸৫॥ | ৮০২৸৴১। |
| ঐ | ঐ | ঐ | ঐ | ৩ হিস্যা মহেন্দ্রনাথ রায় চৌধুরী দিগর। | ৮৭১৸৫৸ | ৪০২৸৴১ |
| ঐ | ঐ | ঐ | ঐ | ৪ হিস্যা রাজেন্দ্রনাথ রায় চৌধুরী দিগর। | ৮৭১৸৫৸ | ৪০২৸১১ |
| ১০৮ | পং বুড়ন কিং দানুলিয়া | মহেন্দ্রনাথ রায়চৌধুরী দিগর | ৫১১৫৸১ | ৪ হিস্যা মহেন্দ্রনাথ রায় চৌধুরী দিগর। | ৫১১॥০ | ২৫১৶ |
| ১২৫ | পং বুড়ন কিং বৈকারি | সূর্য্যকান্ত রায় চৌধুরী দিগর | ৭১১।৶১১৸ | সম্পূর্ণ মহাল ... | ৭১১।৶১১৸ | ৭৭৶২ |
| ১৩২ | পং বুড়ন কিং ভাদুড়িয়া | মহেন্দ্রনাথ রায় চৌধুরী দিগর | ২০৩২২।৬ | ৪ হিস্যা মহেন্দ্রনাথ রায় চৌধুরী দিগর। | ২০৩২৶৯ | ৯৩৩।৴। |
| ১৪৬ | পং মাইহাটী কিং মাইহাটী | মহেন্দ্রনাথ র চৌধুরী দিগর | ১২৯০॥৪ | ৪ হিস্যা মহেন্দ্রনাথ রায় চৌধুরী দিগর। | ৫২৯৸১০ | ১৯৮।৴০ |
| ১৪৯ | পং মাইহাটী কিং মাইহাটী | হরনাথ সরকার দিগর ... | ১৪২০৬৶১১ | ১ হিস্যা হরনাথ সরকার দিগর। | ৯৪৯।৴০ | ৩৭০৸৴। |

COLLECTOR'S OFFICE,
KHOOLNA;
*The 13th July* 1883.

W. M. CLAY,
*Collector.*

[*Government Gazette, 24th July* 1883.]

## জিলা বগুড়া।

### বাকী খাজানার জ্ঞাপনপত্রের পাঠ।

ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে ১৮৫৯ সালের ১১ আইনের ৬ ধারানুসারে জেলা বগুড়ার মধ্যবর্ত্তী নিম্নলিখিত মহাল সকল ১৮৮৩ সালের ২৮ মার্চ্চ তারিখে প্রাপ্য বাকী মালগুজারী এবং অন্যান্য দাওয়া চলিত আইন এবং আক্টের অনুসারে বাকী রাজস্বের ন্যায় আদায় করা যাইতে পারে তাহা আদায় নিমিত্ত ১৮৮৩ সালের ৩০ জুলাই তারিখ ঐ জিলার কালেক্টর সাহেবের কাছারিতে বিনা ওজরে ও প্রকাশ্য নিলামে ধরা যাইবে।

### তপসীল মহাল।

| তৌজির নম্বর ও মহালের নাম। | মালিকের নাম। | সদর জমা। | বাকী। | কৈফিয়ৎ। |
|---|---|---|---|---|
| নং ৩৪।৩৭ কিং পং শেলবর্ষ | যজ্ঞেশ্বর কুণ্ডু উহিপক্ষে হরিশ্চন্দ্র চৌধুরী হরিপ্রিয়া দেব্যা যাদরে মাখন ওরফে কিশোরীমোহন ও ললিতমোহন মৈত্র, কৃপাময়ী দেব্যা উহিপক্ষে প্রসন্নচন্দ্র রায়, কৃপাময়ী দেব্যা জওজে মৃত হরকান্ত রায়, রবিউল্লা ও নজীবুল্লা তালুকদার গোপালচন্দ্র রায়, হরকুমার ও রাজকুমার সরকার, মনবালিকা দাস্যা, জয়নাথ চৌধুরী, রসমুঞ্জরী দাস্যা, চৌধুরাণী, সুন্দরমণি বিবি অলি পক্ষে রকিবউল্লা তালুকদার নাবালগ। | ৫০৽৶৭ | ৫৵৫ | • |
| নং ১০০।১০৩ ডিঃ দামদিয়া পঃ মেহমানসাহি। | দেবীদাস নিয়োগী চৌধুরী, বিজয়সিংহ নিয়োগী চৌধুরী, মনমোহিনী চৌধুরাণী, স্বর্ণময়ী চৌধুরাণী। | ৫১২৮৶৭ | ৮৵২ | • |
| নং ১০৩০।২৬৮ ডিঃ কাশীপাড়া পঃ মেহমানসাহি | ব্রজলাল সান্যাল, বৈকুণ্ঠনাথ সান্যাল, মনমোহিনী দেব্যা, বাধাঃমন, চন্দ্রকিশোর; কালীকিশোর মুনশী ধরণীধর সান্যাল, শশীধর সান্যাল, মহিমাচন্দ্র সান্যাল, মুকুন্দনাথ সান্যাল, বিহারিলাল সান্যাল, মোক্ষদাসুন্দরী দেব্যা মাদরে অলিপক্ষে সুরেশচন্দ্র সান্যাল নাবালগ, দক্ষিণারঞ্জন সান্যাল, ত্রিপুরাসুন্দরী দেব্যা, সুখদা দেব্যা, দীনেন্দ্রনাথ সান্যাল প্রসন্নকুমার সান্যাল। | ৩৬৯৬৲ | ৪০৮৵৭ | এই মহালের ১৮৫৯ সালের ১১ আইনের ১০ ধারামত দীনেন্দ্রনাথ সান্যালের হিস্যা ।০ আনা ও প্রসন্নকুমার সান্যালের হিস্যা ৵০ আনার যে দুই হিসাব পৃথক আছে তাহা বাদে বক্রী মহাল নিলাম হইবে ইতি |

J. J. LIVESAY, *Collector.*

---

## জিলা দিনাজপুর কালেক্টরি।

### বাকী খাজানার জ্ঞাপনপত্রের পাঠ।

ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে ১৮৫৯ সালের ১১ আইনের ৬ ধারানুসারে জিলা দিনাজপুর মধ্যবর্ত্তী নিম্নলিখিত মহাল সকল ১৮৮৩ সালের ২৮ মার্চ্চ তারিখে প্রাপ্য বাকী মালগুজারী এবং অন্যান্য দাওয়া চলিত আইন এবং আক্টের অনুসারে বাকী রাজস্বের ন্যায় আদায় করা যাইতে পারে তাহা আদায় নিমিত্ত ১৮৮৩ সালের ২৬ জুলাই তারিখ ঐ জিলার কালেক্টর সাহেবের কাছারিতে বিনা ওজরে ও প্রকাশ্য নীলামে ধরা যাইবে।

### প্রথম শ্রেণীর ইস্তমুরারি জমা ধার্য্য হওয়া মহাল।

| নম্বর তৌজি। | নাম মহাল ও পরগনা। | নাম মালিক। | সদর জমা। | যে বাকীর জন্য নিলাম হইবেক। | মন্তব্য। |
|---|---|---|---|---|---|
| ৩৯২ নং | পং মহমাবত্তীর মৌজে বাহেতেল গয়রহ | সৈয়দ মাহাম্মদ এহিয়া ও সৈয়দ মাহাম্মদ মুহ দিগর। | ২৫৩৮৲১০৮ | ১৩৯৮, | এই মহালের মধ্যে ১৮৫৯। ১১। ১০ ধারামত পৃথক হিসাব হওয়া সৈয়দ মাহাম্মদ এহিয়ার ৵১৫॥২ গণ্ডা অংশে, যাহার ২৮২৲৩ পাই সদর জমা হয় তাহাই নিলাম হইবেক |

DINAGEPORE COLLECTORATE, *The 20th June 1883.* A. C. TUTE, *Offg. Collector.*

## Notification.

THE owners of Lands in Calcutta or their Agents, Trustees, Executors, Administrators, &c., are hereby informed that for purposes of more speedy and convenient collection of land revenue in Calcutta, the town has been divided into eleven parts, each embracing a certain number of survey blocks, and that the revenue payable on account of all holdings for the current official year (1883-84), which became due on the 1st day of April 1883, must be paid into this Collectorate within the time mentioned against each survey block within which such holdings are situated :—

Part I embracing—

Survey blocks 1 and 2 North Division
Ditto 1 and 2 South Division
} The land revenue due on account of holdings situated within these blocks must be paid on or before the 30th April 1883.

Part II embracing—

Survey blocks 3 and 4 North Division
Ditto 3 and 4 South Division
} Ditto ditto on or before 31st May 1883.

Part III embracing—

Survey blocks 5 and 6 North Division
Ditto 5 and 6 South Division
} Ditto ditto on or before 30th June 1883.

Part IV embracing—

Survey blocks 7 and 8 North Division
Ditto 7 and 8 South Division
} Ditto ditto on or before 31st July 1883.

Part V embracing—

Survey blocks 9 and 10 North Division
Ditto 9 and 10 South Division
} Ditto ditto on or before 31st August 1883.

Part VI embracing—

Survey blocks 11 and 12 North Division
Ditto 11 and 12 South Division
And talook Sootanooty
} Ditto ditto on or before 30th September 1883.

Part VII embracing—

Survey blocks 13 and 14 North Division
Ditto 13 and 14 South Division
} Ditto ditto on or before 31st October 1883.

Part VIII embracing—

Survey blocks 15 and 16 North Division
Ditto 15 and 16 South Division
} Ditto ditto on or before 30th November 1883.

Part IX embracing—

Survey blocks 17 and 18 North Division
Ditto 17 and 18 South Division
} Ditto ditto on or before 31st December 1883.

Part X embracing—

Survey blocks 19 and 23 North Division
Ditto 19 and 20 South Division
} Ditto ditto on or before 31st January 1884.

Part XI embracing—

Survey blocks 21 and 25 North Division
Ditto 21 and 23 South Division
And Lottery Committee lands assessed under Act 23 of 1850.
} Ditto ditto on or before 29th February 1884.

If the rents are not paid in accordance with this notification, the provisions of the law will be immediately enforced in every case.

G. M. GOODRICKE, Collector of Calcutta.

Calcutta Collectorate, No. 4, Bankshall Street, the 4th April 1883.

[ *Government Gazette*, 2[illegible]th *July* 1883. ]

# INSOLVENCY NOTICES.

COURT FOR THE RELIEF OF INSOLVENT DEBTORS AT CALCUTTA.

**In the matter of ISSEN CHUNDER SEN, an Insolvent.**

NOTICE is hereby given that Wednesday the 1st day of August next is appointed for the further hearing in this matter for the purpose of declaring a dividend, and that an account in detail of the receipts and disbursements of the Official Assignee, from the 1st day of November 1879, until the 30th day of June 1883, has been filed, and may be inspected in the Office of the Chief Clerk. Any creditor or other person interested, who may intend to establish or oppose any claim upon the estate of the said insolvent, will be heard, notice having been given at the Office of the Chief Clerk three clear days before the hearing.

*The like notice.*—In the matter of BROJOGOPAUL BYSACK, an Insolvent. Wherein the account of the Official Assignee, from 1st August 1881 to 31st May 1883, has been filed in the Chief Clerk's Office.

OFFICIAL ASSIGNEE'S OFFICE,
*Calcutta, 20th July* 1883.

A. B. MILLER,
*Official Assignee.*

(12—1)

---

বিজ্ঞাপন ।

এতদ্দ্বারা সর্ব্বসাধারণকে জ্ঞাত করান যাইতেছে জেলা ঢাকার অধীন মুন্সীগঞ্জ মহকুমার সংলগ্ন ধলেশ্বরী নদীর তীরে যে প্রতিবৎসর বিখ্যাত কার্ত্তিক বারুণীর মেলা হইয়া থাকে তাহা ইংরাজি ১৮৮৩ সনের ১৪ নবেম্বর মোতাবেক বাঙ্গলা ১২৯০ সনের ২৯ কার্ত্তিক হইতে আরম্ভ হইয়া ১৮৮৩ সনের ২৫ ডিসেম্বর তারিখে ভঙ্গ হইবেক, বাণিজ্য ব্যবসায়ী ইত্যাদি লোক সকল এই ৬ ( ছয় ) সপ্তাহের মধ্যে ক্রয় বিক্রয় সমধা করিবেক ইতি ।

A. W. PAUL,
জেলা ঢাকার মাজিষ্ট্রেট ।

---

اشتہار

بذریعہ اسکے عامہ خلایق کو واقف کیا جاتا ہے جو ضلع ڈھاکہ کی ما تحت محکمہ منشیگنج کے متعلق دھلسري دریا کے کنارے جو ہر سال ایک مشہور کارتک بارنی کی میلہ ہوا کرتی ہے وہ میلا انگریزی سنہ ۱۸۸۳ کا ۱۴ نومبر مطابق بنگلہ سنہ ۱۲۹۰ کا ۲۹ کاتک سے شروع ہو کر سنہ ۱۸۸۳ کا ۲۵ ڈسمبر تاریخکو شکست ہو گی تجارت پیشے لوگ یہی چھہ ہفتہ کے درمیان خرید فروخت اخر کرینگے فقط

مجسٹریٹ ضلع ڈھاکہ

---



---

## গবর্ণমেণ্ট দ্বারা প্রস্তুত অরনাশক সিনকোনা ।

ইহা কুইনাইনের পরিবর্ত্তে বিশেষ উপকারক । কলিকাতার ( বোটানিকাল গার্ডেন ) কোম্পানীর বাগানের অধ্যক্ষের নিকট, গবর্ণমেণ্ট কর্ম্মচারীগণ সাধারণ ও দাতব্য কার্য্যের জন্য ও অন্য কোন ব্যক্তি নগদ মূল্যে এককালীন ২০ পাউণ্ড ক্রয় করিলে নিম্নলিখিত মূল্যে পাইবেন যথা, প্রতি ৪ আউন্স টীন ২।৷০ টাকা ; প্রতি ৮ আউন্স টীন ৮৷৷০ টাকা ; প্রতি ১ পাউণ্ড টীন ১৬৷৷০ টাকা ।

এতদ্ব্যতীত সাধারণ ব্যক্তিগণকে নিম্নলিখিত মূল্যে দেওয়া যাইবে যথা, ৪ আউন্স টীন ২।০ টাকা ৮ আউন্স টীন ১০৷৷ টাকা ; ১ পাউণ্ড টীন ২০৲ টাকা ।

এই ঔষধ কলিকাতার প্রধান প্রধান ইউরোপীয় ও দেশীয় ঔষধ বিক্রেতাগণের নিকটেও পাওয়া যায় উপরের লিখিত মূল্য ব্যতীত প্রতি ৪ আউন্স ও ৮ আউন্স টীনে ৷৷০ আট আনা ও প্রতি পাউণ্ড টীনে ৸০ বার আনা, ডাকমাসুল দিতে হইবে ।

[ গবর্ণমেণ্ট গেজেট । ১৮৮৩ । ২৪ জুলাই । ]

FOR SALE AT THE **BENGAL SECRETARIAT PRESS.**

A digest of the Law of **Landlord and Tenant in the provinces subject to the Lieutenant-Governor of Bengal, by C. D. Field, M.A., L.L.D., of the Inner Temple, Barrister-at-Law and of Her Majesty's Bengal Civil Service, District and Sessions Judge of Burdwan, Member of the** Rent Commission.

Price Rs. 5 per copy.

Orders accompanied by remittances and 5 annas for packing and postage of each copy may be sent to the Accountant, Bengal Secretariat.

*N. B.*—Copies are still available.

---

**বাঙ্গাল সেক্রেটেরিয়ট যন্ত্রালয়ে বিক্রয়ার্থে আছে।**

**বারিষ্টার-আট-ল ও শ্রীশ্রীমতীর বঙ্গদেশের সিবিল সর্ব্বিসে নিযুক্ত বর্দ্ধমানের ডিষ্ট্রিক্ট ও সেশন জজ ও রেণ্ট-কমিশ্যনের মেম্বর, ইনর টেম্পলের শ্রীযুক্ত সি, ডি, ফিল্ড, এম, এ, ও এল, এল, ডি, সাহেবের প্রণীত বঙ্গদেশের শ্রীযুক্ত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেবের শাসনাধীন প্রদেশের ভূম্যধিকারী ও প্রজাবিষয়ক আইন সংহিতা।**

**একং খানি পুস্তকের মূল্য ৫৲পাঁচ টাকা।**

**কোন ব্যক্তি উক্ত পুস্তক ক্রয় করিতে চাহিলে বাঙ্গাল সেক্রেটেরিয়টের আকৌণ্টান্টের নিকট একং খানি পুস্তকের মূল্য এবং তাহা মোড়ক করিয়া ডাকে পাঠাইবার খরচ ।৵০ পাঁচ আনা পাঠাইবেন।**

**মন্তব্য।—উক্ত পুস্তক এখনও পাওয়া যাইতে পারে।**

---

## NOTICE.

*The 21st February* 1883.—The subscription to, and postage for, the *Bengali Gazette* will henceforward be at the following rates, payable in advance :—

| *For the Mofussil.* | Rs. | A. | P. | |
|---|---|---|---|---|
| Entire Gazette ... ... ... | 10 | 0 | 0 | per annum. |
| Postage ... ... | 2 | 8 | 0 | „ |
| Parts III, IV, V, and VI, containing the Acts and Bills of the Legislative Councils of India and Bengal ... ... ... | 4 | 0 | 0 | „ |
| Postage ... ... | 1 | 0 | 0 | „ |
| For a single copy— | | | | |
| Entire Gazette ... ... ... | 0 | 4 | 0 | |
| Postage ... ... | 0 | 1 | 0 | |
| Parts III, IV, V, and VI ... ... | 0 | 1 | 0 | for 4 sheets or under with an additional charge of 1 anna for every 4 sheets in excess of 4. |
| Postage ... ... | 0 | 1 | 0 | |

*For Calcutta.*

The same rates as those for the mofussil, with the exception of the charge for postage.

E. N. BAKER,
*Offg. Under-Secretary to the Govt. of Bengal.*

[*Government Gazette, 24th July* 1883.]

| মহালের শ্রেণী। | তৌজি নম্বর। | মহালের নাম। | নাম মালিক। | সদর জমা। | বাকীর সংখ্যা। | কৈফিয়ৎ। |
|---|---|---|---|---|---|---|
| প্রথম শ্রেণী এস্তমুরারি জমা ধার্য্য হওয়া মহাল। | ১৯১৪ | তপ্পে হাবেলী সিলেমাবাদ হিং ৫৷০ আনী জমিদারী। | শ্রীনাথ সেন গং ষোল আনা রকমের এজমালী ।৶১৫। = ৭৸- ৭৸= | মোট সদর জমা ১৯৫৯৶১১ মিনাহ হিস্যা পৃথক হওয়া ৷৴৪৷৷১১ — ১২ — অংশের সদর জমা ১১২৬।৴৭। ৮৩১৸৶৩৸ | ৯৮৸৩। | এই এজমালী ।৶- ১৫।=৭৸—৭৸ = অংশ নিলাম হইবেক। |
| ঐ | ১১৯৭ | পং থাঞ্জাবাহাদুরনগর ফতেমাহাম্মদ তাং | কালীপ্রসন্ন চট্টোপাধ্যায় গং ষোল আনা। | ৭৩৮৶৯ | ৯২৶৮। | ষোল আনা মহাল নিমাল হইবেক। |
| ঐ | ৩২৫৭ | পং রত্নাদি কালিকাপুর হিং ।০ আনী। | নকড়ীলাল চক্রবর্ত্তী হিসাব পৃথক হওয়া ৴৩৸ অংশ। | মোট সদর জমা ৬৩০৯।৶১০ মিনাহ হিসাব পৃথক ও এজমালী ৶১৬। অংশের সদর জমা। ৬০১৩৷৷৵৯ ২৯৫৸১ | ৩৬৶৯ | এই হিস্যা পৃথক ৴৩৸ অংশ নিলাম হইবেক। |
| ঐ | ৩২৫৮ | ঐ | নকড়ীলাল চক্রবর্ত্তী হিস্যা পৃথক ২৷৷০ অংশ। | মোট সদর জমা ৬৩০৯।৶১০ মিনাহ হিসাব পৃথক ও এজমালী ৶১৭৷৷ অংশের সদর জমা ৬১১২।১ ১৯৭৶৯ | ২৪৷৷০ | এই হিস্যা পৃথক ৴২৷৷ অংশ নিলাম হইবেক। |
| ঐ | ঐ | ঐ | জগদীশ্বরী দেব্যা গং এজমালী ৴১০৸৴ অংশ। | মোট সদর জমা ৬৩০৯।৶১০ মিনাহ হিস্যা পৃথক হওয়া ৶৯ = অংশের সদর জমা ৫৪১৫৴৬ ৮৪৫।৵৪ | ।৴১০। | এই এজমালী ৴১০- ৸ — অংশ নিলাম হইবেক। |
| ঐ | ৩৩০৫ | পং সাইস্তানগর হি ।৴৬৸ গণ্ডা | বরদাকান্ত রায় চৌঃ গং ষোল আনা রকমের এজমালী ।১৮৸৫ অংশ। | মোট সদর জমা ৬৪৪।৵৭ মিনাহ হিস্যা পৃথক হওয়া ৷৷৶১ = ১৫অংশে সদর জমা ৪৪৫৷৷৪। ১৯৮৸৶২৸ | ১।৪ | এই এজমালী ।১৮- ৸৫ অংশ নিলাম হইবেক। |
| ঐ | ৩৪১৭ | পং ঐ রামদাস তাং হিং ৸৬। গণ্ডা | দক্ষিণাকুমার রায় চৌধুরী গং। | ১১৭৩।৴৪ | ১১৩৲ | এই ষোল আনা মহাল নিলাম হইবেক। |
| ঐ | ৩৪৩২ | পং ঐ কন্দর্প রায়ণ দাস তাং। | কালীপ্রসাদ দাস চৌঃ গং ষোল আনা | ৬০৩৶২৷৷ | ১৮।৶১১ | ঐ |
| এস্তমুরারি জমা ধার্য্য না হওয়া মহাল | ৪৫৪৬ | পং কাশীমপুর সেওলাপটী পদ্মাচর গুরকে রুমজানপুর চর। | চণ্ডীচরণ চক্রবর্ত্তী গং | ৪৯১৫৲ | ১৩১৪ | এইমহাল সমুদয় মালিক সঙ্গে মালিকীস্বত্বাদি বন্দোবস্ত হইয়াছে বিধায় বাকীদারির মহাল নিলাম হইবেক। |
| ঐ | ৫০০৭/৪ | পং বোজর্গমেদপুর চল্যান্না চক মধ্যে ৪নং হাওলা। | গোবিন্দচন্দ্র মুখোপাধ্যায়। | ৮৫৬৲ | বকয়া ১২৮৯সালের লাং কিস্তী ফাল্গুন ৬৪২৲ | এই ম্যাদি হাওলা নিলাম হইবেক। |
| ঐ | ৫০০৭/৯ | পং ঐ ঐ চক মধ্যে ৯ নং হাওলা। | জমাবন্দি ... | ৫৯৩৲ | ঐ ৪৫৫৲ | ঐ |

R. C. DUTT, *Offg. Collector.*

[ *Government Gazette, 21st August* 1883.]

জেলা রাজশাহী।
বাকী খাজনার বিজ্ঞাপনের পাঠ।

ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে ১৮৫৯ সালের আইনের ৬ ধারানুসারে জেলা রাজশাহীর মধ্যবর্ত্তী নিম্নলিখিত মহাল সকল ১৮৮৩ সালের লাগাইত কিস্তী যেই তারিখের প্রাপ্য বাকী মালগুজারি এবং অন্য দাওয়া চলিত আইন এবং আক্ট অনুসারে বাকী রাজস্বের ন্যায় আদায় করা যাইতে পারে, তাহা আদায় নিমিত্ত সন ১৮৮৩ সালের ১২ সেপ্টেম্বর মোতাবেক সন ১২৯০ সাল ২৮ ভাদ্র তারিখে ঐ জেলার কালেক্টর সাহেবের কাচারিতে বিনা ওজরে ও প্রকাশ্য নিলামে ধরা যাইবে, সন ১৮৮৩ সাল তারিখ ৪ আগষ্ট।

| তৌজির নম্বর | নাম, মহাল ও পরগনাৎ | নাম মালিক। | সদর জমা। | যে বাকীর জন্য নিলাম হইবেক। | কৈফিয়ৎ। |
|---|---|---|---|---|---|
| ২৯৪ | সিন্দুরা পৎবো-সর্গাও খালিনা। | ভগবতীচরন বাবু রাখালচরন মণ্ডলের (নাবালগ) মাতা ও অলী শ্যামাসুন্দরী দাসী, চন্দ্রকামিনী চৌধুরাণী, শ্রীশ্রী৺ লক্ষ্মী জনার্দ্দন ঠাকুরের সেবাইত নাবালগ রমনীমোহন চৌধুরীর অলি অধ্যক্ষ রাধারমণ দে চৌধুরী, ও উক্ত ঠাকুরের সেবাইত নাবালগ যোগেন্দ্র নারায়ণ সিংহের অলী অধ্যক্ষ গিরিবালা দাস্যা। | খাজানা। ১০৩৩৷৴০ পোলীস। ১১৶০ | ১৩৬০ | বিশেষ নং ১ শ্যামাসুন্দরী দাস্যা অলি উক্তি পক্ষে রাখালচরন মণ্ডল নাবালগ খাজানা ২৫৮৷৶ আনা পোলীস ২৮৶ আনা ১৮৫৯ সনের ১১ আইনের ১০ ধারামত হিসাব পৃথক হইয়াছে তদ্বাদে অবশিষ্ট এজমালী অংশ নিলাম হইবেক। |
| ৩৩৯ | বড়াইল পৎ চিনাসোঁ। | আনন্দমোহন সান্যাল হরিশ্চন্দ্র পাঁড়ে ভুবনময়ী দেবী গুরুগোবিন্দ বিশ্বাস চন্দ্রমণী দেব্যা, নাবালগ গঞ্জিবুল্লা মেহেরুল্লা প্রামাণিকের পিতামহ ও অলী আনন্দ প্রামাণিক করাতুল্লা সাহা, বাহারুল্লা সাহা শ্যামাসুন্দরী দেবী, শ্যামাচরন বিশ্বাস স্বয়ং ও অলী অধ্যক্ষ পক্ষে অন্নদাগোবিন্দ বিশ্বাস, যাদবচন্দ্র চক্রবর্ত্তী। | ১৩৩৩৷০ | ২১৷৷০ | বিশেষ নং ১ করাতুল্লা সাহা বাহারুল্লা সাহা সদর জমা ২৯৶ আনা ১৮৫৯ সনের ১১ আইন ১০ ধারামত হিসাব পৃথক হইয়াছে তদ্বাদে অবশিষ্ট এজমালী অংশ নিলাম হইবেক। |

C. H. Vowell. *Offg. Collector.*

জেলা রাজশাহী।—বাকী খাজনার জ্ঞাপনপত্রের পাঠ।

ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে ১৮৫৯ সালের ১১ আইনের ৬ ধারা অনুসারে জেলা রাজশাহীর মধ্যবর্ত্তী নিম্নলিখিত মহাল সকল ইং ১৮৮২ সালের আগষ্ট লাং ১৮৮৩ যেই তারিখে প্রাপ্য বাকী মালগুজারী এবং অন্যান্য দাওয়া চলিত আইন এবং আক্টের অনুসারে বাকী রাজস্বের ন্যায় আদায় করা যাইতে পারে, তাহা আদায় নিমিত্ত ১৮৮৩ সালের ১২ সেপ্টেম্বর মোতাবেক ১২৯০ সালের ২৮ ভাদ্র তারিখ ঐ জিলার কালেক্টর সাহেবের কাছারিতে বিনা ওজরে ও প্রকাশ্য নিলামে ধরা যাইবে। ১৮৮৩। ৪ আগষ্ট।

তফসীল।

| তৌজির নম্বর। | নাম মহাল ও পরগনা। | নাম মালিক। | সদর জমা। | যে বাকীর জন্য নিলাম হয়। | মন্তব্য। |
|---|---|---|---|---|---|
| ৩০৫ | কিং পং খামিন পরগনে খামিন | সৈয়দ মাহাম্মদ মুছা সৈয়দ মাহাম্মদ এাছিয়া সৈয়দা বিবি জীবনরাম ওরফে গদু বাবু স্বয়ং ও ট্রষ্টীপক্ষে ধন রাজ মল ওরফে ঝড়ু বাবু, মথুরা দাস বাবু ও হিরালাল বাবু নাবালগান নাবালগ আবদুল ছেলামের মেনেজর শ্রীঅন্নদারায়ণ মুখোপাধ্যায়। | ২২৩৩৷৷৶০ | ২১৩৷৷০ | সম্পূর্ণ মহাল নিলাম হইবেক। |

C. H. Vowell, *Offg. Collector.*

## নিলামের নোটিস।

### এস্তেহার নামা কাছারি কালেক্টরি জেলা ২৪ পরগনা এই যে।

১৮৫৯ সালের ১১ আইনের ৬ ধারামতে সংবাদ দেওয়া যাইতেছে, যে জেলা ২৪ পরগনার নীচের লিখিত মহালাতের সন ১৮৮৩ সালের লাগাএদ ২৮ জুন কিস্তীর বাকী বাবত ইংরাজী সন ১৮৮৩ সালের ২০শে সেপ্টেম্বর মোতাবেক বাঙ্গলা সন ১২৯০ সাল ৫ই আশ্বিন বৃহস্পতিবার ঐ জেলার কালেক্টরিতে বিনাওজর নিলাম ধরা যাইবেক ইংরাজী সন ১৮৮৩ সাল তারিখ ২৫ জুলাই।

### প্রথম শ্রেণীর এস্তমরারি জমা ধার্য্য হওয়া মহাল।

১৪৫ নং পরগনে কলিকাতা কিঃ মদরসা, বনহুগলি ওগয়রহ লিখিত মালিক কৈবল্যনাথ বিশ্বাস ওগয়রহ সদর জমা ... ২১১৯৬৶৴৪ টাকার মধ্যে

সন ১৮৫৯ সালের ১১ আইনের ১০ ধারামতে ৸৶৴৮ আনা রকম স্বতন্ত্র হিসাব হওয়া বাদে অবশিষ্ঠ এজমালিতে কৈবল্যনাথ বিশ্বাস ওগয়রহর নামে ৴১২ আনার কাত সদর জমা ২১১৯৷৶০ টাকা তাহার লাং ১২৯০ সালের জ্যৈষ্ঠ কিস্তী ১৮৮৩ সালের ২৮ জুন পর্য্যন্ত আদায় না হওয়াতে ১৪৫০৷৶১৷৷ টাকা বাকী হওয়ায় নিলামে ধরা গেল।

১৫৩৪ নং পরগনে ময়দা তরফ বাউরা ওগয়রহ লিখিত মালিক শ্রীনাথদত্ত ও গয়রহ

।৫ সদর জমা ... ১৪৬৮১৶৪ টাকার মধ্যে

সন ১৮৫৯ সালের ১১ আইনের ১০ ধারামতে মালিক শ্রীনাথ দত্তের নামে স্বতন্ত্র হিসাব ৶১৬= আনার কাত, সদর জমা ২৯৩২।৶৪ টাকা তাহার লাগাএদ ১২৯০ সালে জ্যৈষ্ঠ কিস্তী সন ১৮৮৩ সালের ২৮ জুন পর্য্যন্ত আদায়, না হওয়াতে ৮৫৪৷৴২ টাকা বাকী হওয়ায় নিলামে ধরা গেল।

C. C. STEVENS,
*Collector.*

---

## Notification.

THE owners of Lands in Calcutta or their Agents, Trustees, Executors, Administrators, &c., are hereby informed that for purposes of more speedy and convenient collection of land revenue in Calcutta, the town has been divided into eleven parts, each embracing a certain number of survey blocks, and that the revenue payable on account of all holdings for the current official year (1883-84), which became due on the 1st day of April 1883, must be paid into this Collectorate within the time mentioned against each survey block within which such holdings are situated :—

| Part | Blocks | Payment |
|---|---|---|
| Part I embracing— Survey blocks 1 and 2 North Division; Ditto 1 and 2 South Division | | The land revenue due on account of holdings situated within these blocks must be paid on or before the 30th April 1883. |
| Part II embracing— Survey blocks 3 and 4 North Division; Ditto 3 and 4 South Division | | Ditto ditto on or before 31st May 1883. |
| Part III embracing— Survey blocks 5 and 6 North Division; Ditto 5 and 6 South Division | | Ditto ditto on or before 30th June 1883. |
| Part IV embracing— Survey blocks 7 and 8 North Division; Ditto 7 and 8 South Division | | Ditto ditto on or before 31st July 1883. |
| Part V embracing— Survey blocks 9 and 10 North Division; Ditto 9 and 10 South Division | | Ditto ditto on or before 31st August 1883. |
| Part VI embracing— Survey blocks 11 and 12 North Division; Ditto 11 and 12 South Division; And talook Sootanooty. | | Ditto ditto on or before 30th September 1883. |
| Part VII embracing— Survey blocks 13 and 14 North Division; Ditto 13 and 14 South Division | | Ditto ditto on or before 31st October 1883. |
| Part VIII embracing— Survey blocks 15 and 16 North Division; Ditto 15 and 16 South Division | | Ditto ditto on or before 30th November 1883. |
| Part IX embracing— Survey blocks 17 and 18 North Division; Ditto 17 and 18 South Division | | Ditto ditto on or before 31st December 1883. |
| Part X embracing— Survey blocks 19 and 23 North Division; Ditto 19 and 20 South Division | | Ditto ditto on or before 31st January 1884. |
| Part XI embracing— Survey blocks 21 and 25 North Division; Ditto 21 and 23 South Division; And Lottery Committee lands assessed under Act 23 of 1850. | | Ditto ditto on or before 29th February 1884. |

If the rents are not paid in accordance with this notification, the provisions of the law will be immediately enforced in every case.

G. M. GOODRICKE, Collector of Calcutta.

Calcutta Collectorate, No. 4, Bankshall Street, the 4th April 1883.

[*Government Gazette*, 21*st August* 1883.]

## বিজ্ঞাপন।

ইণ্ডীয়া গবর্ণমেণ্টের ১৮৭৮ সালের ৬ আইনের ৫ ধারার বিধানানুসারে সর্ব্বসাধারণকে জানান যাইতেছে যে গত ১৬ মে তারিখে বঙ্গপ্রদেশের মধ্যে, জিলা ময়মনসিংহের অন্তর্গত; জামালপুর সব-ডিবিজনের অধীন, কুলকান্দী গ্রামে শাক ছোকরা নামক এক ব্যক্তি মৃত্তিকার নিম্নে ১০ টী টাকা ও একটী শিকী ও একটী দুই আনী একুনে মোট ১০।৶ আনা প্রাপ্ত হইয়াছে, অতএব এই বিজ্ঞাপন দ্বারায় সমস্ত ব্যক্তিগণকে জ্ঞাত করাণ যাইতেছে যে, যে কেহ উক্ত টাকা অথবা তাহার কোন অংশ দাবী করিতে চাহে সেই ব্যক্তি জিলা ময়মনসিংহের শ্রীযুত কালেক্টর সাহেব বাহাদুরের কাছারিতে আগামী ৩০ ডিসেম্বর তারিখে স্বয়ং অথবা ক্ষমতা প্রাপ্ত মোক্তার দ্বারা উপস্থিত হন, যে ঐ তারিখে উল্লিখিত আইনের বিধানানুসারে উপরোক্ত বিষয় তদন্ত ও নির্ণয় করা যাইবেক। ১৪ আগষ্ট ১৮৮৩ সাল।

R. M. WALLER.
*Officiating Collector.*

---

## বিজ্ঞাপন।

এতদ্দারা সর্ব্বসাধারণকে জ্ঞাত করান যাইতেছে জেলা ঢাকার অধীন মুন্সীগঞ্জ মহকুমার সংলগ্ন ধলেশ্বরী নদীর তীরে যে প্রতিবৎসর বিখ্যাত কার্ত্তিক বারুণীর মেলা হইয়া থাকে তাহা ইংরাজি ১৮৮৩ সনের ১৪ নবেম্বর মোতাবেক বাঙ্গলা ১২৯০ সনের ২৯ কার্ত্তিক হইতে আরম্ভ হইয়া ১৮৮৩ সনের ২৫ ডিসেম্বর তারিখে ভঙ্গ হইবেক, বাণিজ্যব্যবসায়ী ইত্যাদি লোক সকল এই ৬ (ছয়) সপ্তাহের মধ্যে ক্রয় বিক্রয় সমাধা করিবেক ইতি।

A. W. PAUL,
জেলা ঢাকার মাজিষ্ট্রেট।

---

## اشتہار

بذریعہ اسکے عامہ خلایق کو واقف کیا جاتا ہے جو ضلع ڈھاکہ کی ما تحت محکمہ منشیگنج کے متعلق دھلےسري دریا کے کنارے جو ہر سال ایک مشہور کارتک بارني کي میلا ہوا کرتي ہے وہ میلا انگریزي سنہ ۱۸۸۳ کا ۱۴ نومبر مطابق بنگلہ سنہ ۱۲۹۰ کا ۲۹ کاتک سے شروع ہو کر سنہ ۱۸۸۳ کا ۲۵ دسمبر تاریخکو شکست ہو گي تجارت پیشے لوگ یہي چھہ ہفتہ کے درمیان خرید فروخت اخر کرینگے فقط

مجسٹریٹ ضلع ڈھاکہ

---

## The Hymns of the Rig-Veda in the Sanhita and Pada Text, by Professor

F. Max Müller, M.A. in two Volumes. *Price Rs. 24; packing and postage Re. 1-12.*

*** **The Rig-Veda**, the oldest book of Indian literature, has very properly been made one of the principal class-books of those who study Sanskrit in the schools and colleges in India, and though at present a scholar-like knowledge of the Vedic hymn is in the examinations required of the more advanced students only, yet, as soon as editions, translations, grammars, and dictionaries shall have rendered the study of these ancient documents more accessible, I doubt not that the time will come when no one in India will call himself a Sanskrit scholar, who cannot construe the hymns of the ancient Rishis of his Country.—*Extract from Preface.*

OFFICE OF SUPDT. GOVT. PRINTING, No. 166, Dhurrumtolah Street, Calcutta.

---

## Government Cinchona Febrifuge.

THIS preparation is an efficient substitute for Quinine and can be purchased by Government officers for public and charitable purposes, and by any one taking *twenty pounds* at a time, from the Superintendent Botanical Garden, Calcutta, *for cash only*, at the following rates, per four ounce tin, *Rs.* 4, *ans.* 8; per eight ounce tin, *Rs.* 8, *ans.* 8; per pound tin, *Rs.* 16, *ans.* 8.

The general public can be supplied by the Superintendent Botanical Garden, *for cash only*, at the undernoted rates, per four ounce tin, *Rs.* 5, *ans.* 8; per eight ounce tin, *Rs.* 10, *ans.* 8 per pound tin, *Rs.* 20.

This medicine is also sold by the **principal European and Native druggists** in Calcutta.

Postage—Eight annas per 4 and 8 *oz.* tins and twelve annas per pound tin, in addition to the foregoing rates.

## গবর্ণমেণ্ট দ্বারা প্রস্তুত জ্বরনাশক সিন্‌কোনা।

ইহা কুইনাইনের পরিবর্ত্তে বিশেষ উপকারক। কলিকাতার (বোটানিক্যাল গার্ডেন) কোম্পানীর বাগানের অধ্যক্ষের নিকট, গবর্ণমেণ্ট কর্ম্মচারীগণ সাধারণ ও দাতব্য কার্য্যের জন্য ও অন্য কোন ব্যক্তি নগদ মূল্যে এককালীন ২০ পাউণ্ড ক্রয় করিলে নিম্নলিখিত মূল্যে পাইবেন যথা, প্রতি ৪ আউন্স টীন ৪।।০ টাকা; প্রতি ৮ আউন্স টীন ৮।।০ টাকা; প্রতি ১ পাউণ্ড টীন ১৬।।০ টাকা।

এতদ্ব্যতীত সাধারণ ব্যক্তিগণকে নিম্নলিখিত মূল্যে দেওয়া যাইবে যথা, ৪ আউন্স টীন ৫।।০ টাকা; ৮ আউন্স টীন ১০।। টাকা; ১ পাউণ্ড টীন ২০৲ টাকা।

এই ঔষধ কলিকাতার প্রধান প্রধান ইউরোপীয় ও দেশীয় ঔষধ বিক্রেতাগণের নিকটেও পাওয়া যায়, উপরের লিখিত মূল্য ব্যতীত প্রতি ৪ আউন্স ও ৮ আউন্স টীনে ।।০ আট আনা ও প্রতি পাউণ্ড টীনে ৸০ বার আনা, ডাকমাসুল দিতে হইবে।

---

FOR SALE AT THE BENGAL SECRETARIAT PRESS.

A digest of the Law of Landlord and Tenant in the provinces subject to the Lieutenant-Governor of Bengal, by C. D. Field, M.A., L.L.D., of the Inner Temple, Barrister-at-Law and of Her Majesty's Bengal Civil Service, District and Sessions Judge of Burdwan, Member of the Rent Commission.

Price Rs. 5 per copy.

Orders accompanied by remittances and 5 annas for packing and postage of each copy may be sent to the Accountant, Bengal Secretariat.

*N. B.*—Copies are still available.

---

বাঙ্গাল সেক্রেটেরিয়ট যন্ত্রালয়ে বিক্রয়ার্থে আছে।

ব্যারিষ্টার-আট-ল ও শ্রীশ্রীমতীর বঙ্গদেশের সিবিল সর্ব্বিসে নিযুক্ত বর্দ্ধমানের ডিষ্ট্রিক্ট ও সেশন জজ ও রেন্ট-কমিশনের মেম্বর, ইনর টেম্পলের শ্রীযুক্ত সি, ডি, ফিল্ড, এম, এ, ও এল, এল, ডি, সাহেবের প্রণীত বঙ্গদেশের শ্রীযুক্ত লেপ্টেনেণ্ট গবর্নর সাহেবের শাসনাধীন প্রদেশের ভূম্যধিকারী ও প্রজাবিষয়ক আইন সংহিতা।

এক২ খানি পুস্তকের মূল্য ৫৲ পাঁচ টাকা।

কোন ব্যক্তি উক্ত পুস্তক ক্রয় করিতে চাহিলে বাঙ্গাল সেক্রেটেরিয়টের আকৌণ্টাণ্টের নিকট এক২ খানি পুস্তকের মূল্য এবং তাহা মোড়ক করিয়া ডাকে পাঠাইবার খরচ ।৵০ পাঁচ আনা পাঠাইবেন।

মন্তব্য।—উক্ত পুস্তক এখনও পাওয়া যাইতে পারে।

---

NOTICE.

*The* 21*st February* 1883.—The subscription to, and postage for, the ***Bengali Gazette*** will henceforward be at the following rates, payable in advance :—

| *For the Mofussil.* | Rs. | A. | P. | |
|---|---|---|---|---|
| Entire Gazette ... ... ... | 10 | 0 | 0 | per annum. |
| Postage ... ... | 2 | 8 | 0 | „ |
| Parts III, IV, V, and VI, containing the Acts and Bills of the Legislative Councils of India and Bengal ... ... ... | 4 | 0 | 0 | „ |
| Postage ... ... | 1 | 0 | 0 | „ |
| For a single copy— | | | | |
| Entire Gazette ... ... ... | 0 | 4 | 0 | |
| Postage ... ... | 0 | 1 | 0 | |
| Parts III, IV, V, and VI ... ... | 0 | 1 | 0 | for 4 sheets or under with an additional charge of 1 anna for every 4 sheets in excess of 4. |
| Postage ... ... | 0 | 1 | 0 | |

*For Calcutta.*

The same rates as those for the mofussil, with the exception of the charge for postage.

E. N. BAKER,

*Offg. Under-Secretary to the Govt. of Bengal.*

[*Government Gazette*, 21*st August* 1883.]

বিজ্ঞাপন।

১৮৮৩ সাল ২১ ফেব্রুয়ারি।—বাঙ্গালা গবর্ণমেন্ট গেজেটের মূল্য ও ডাকমাশুল এই অবধি নিম্নলিখিত হারে অগ্রিম দিতে হইবে :—

মফঃসলে

| | | | টাকা |
|---|---|---|---|
| সম্পূর্ণ গেজেট ... ... | | বৎসর | ১০৲ |
| ডাকমাশুল ... ... | | „ | ২৸০ |
| ৩ ও ৪ ও ৫ ও ৬ খণ্ড (যাহাতে ভারতবর্ষের ও বঙ্গদেশের ব্যবস্থাপক সভার আইন ও আইনের পাণ্ডুলিপি থাকে) ... ... | | „ | ৪৲ |
| ডাকমাশুল ... ... | | „ | ১৲ |
| সম্পূর্ণ এক খানি গেজেটের মূল্য ... ... | | | ।০ |
| ডাকমাশুল ... ... | | | ৴০ |
| ৩ ও ৪ ও ৫ ও ৬ খণ্ড (প্রত্যেক ৪ পৃষ্ঠা বা তাহার ন্যূন সংখ্যক পৃষ্ঠার মূল্য) ... ... | | | ৴০ ৪ পৃষ্ঠার উপর যত অধিক হয় তাহার প্রত্যেক ৪ পৃষ্ঠাপ্রতি আর এক২ আনা। |
| ডাকমাশুল ... ... | | | ৴০ |

কলিকাতায়।

কলিকাতায় ও মফঃসলে সমান মূল্য, কলিকাতায় কেবল ডাকমাশুল লাগিবে না।

ই, এস, বেকার,
বঙ্গদেশের গবর্ণমেন্টের একটিং ছোট সেক্রেটরী।

---

NOTICE.

In continuation of notice dated the 20th November 1877, intimating that no copies of the *Calcutta Gazette* or of the *Bengalee Gazette* will be supplied unless the subscription to the same is prepaid.

NOTICE is further hereby given that the terms for the purchase of publications from and for all works done in the Bengal Secretariat Press for other than Government offices or offices under the control of Government officers are strictly cash.

In future no publication will be supplied, or advertisement, notice, &c., inserted in either of the Gazettes except for the offices mentioned above, unless the cost thereof has been remitted to the Accountant, Bengal Secretariat.

Remittances in postage stamps should be accompanied by an addition of one anna in the Rupee on account of discount.

C. W. Bolton,
*Under-Secretary to the Govt. of Bengal.*

*The* 12*th December* 1882.

---

Note—*Rates for Advertisements in the* Calcutta Gazette.

| | Rs. |
|---|---|
| Full page, per issue ... ... ... ... ... ... | 20 |
| Half „ ... ... ... ... ... ... | 10 |

Casual advertisements.—4 annas per line.

## বিজ্ঞাপন।

কলিকাতা গেজেটের কিম্বা বাঙ্গালা গেজেটের মূল্য অগ্রিম দেওয়া না গেলে ঐ২ গেজেট দেওয়া যাইবে না, ১৮৭৭ সালের নবেম্বর মাসের ২০ তারিখের জ্ঞাপনপত্রাতিরিক্ত এই মর্ম্মের বিজ্ঞাপন প্রকাশ করা গেল।

গবর্ণমেন্টের কার্য্যালয় কিম্বা গবর্ণমেন্টের কর্তৃপক্ষদের কর্তৃত্বাধীন কার্য্যালয় ভিন্ন কোন ব্যক্তি বাঙ্গাল সেক্রেটারিয়েট ছাপাখানাহইতে পুস্তকাদি ক্রয় করিতে চাহিলে কিম্বা উক্ত ছাপাখানায় কোন কর্ম্ম করাইতে চাহিলে তন্নিমিত্ত নগদ মূল্য দিতে হইবে, এতদ্দ্বারা এই বিজ্ঞাপনও প্রকাশ করা গেল।

এই অবধি বাঙ্গাল সেক্রেটারিয়েটের আকৌণ্টাণ্টের নিকট অগ্রে মূল্য পাঠান না গেলে, উপরোক্ত কার্য্যালয় ভিন্ন কোন ব্যক্তিকে কোন পুস্তকাদি দেওয়া কিম্বা উক্ত কোন গেজেটে ইশ্‌তিহার কি বিজ্ঞাপন প্রভৃতি প্রকাশ করা যাইবে না।

মূল্যের নিমিত্তে ডাকের টিকিট পাঠান গেলে, ডিস্কৌণ্ট বাদ দিবার জন্যে টাকার উপর আর ৵০ এক আনা পাঠাইতে হইবে।

সি, ডবলিউ, বল্টন,
বঙ্গদেশের গবর্ণমেন্টের ছোট সেক্রেটরী।

১৮৮২ সালের ১২ ডিসেম্বর

মন্তব্য।—কলিকাতা গেজেটে ইশ্‌তিহার প্রকাশ করিবার হার এই :—

| | টাকা। |
|---|---|
| পূরা এক পৃষ্ঠা একং বার প্রকাশ করণের ... ... ... ... | ২০৲ |
| আধ পৃষ্ঠা " " ... ... ... ... | ১০৲ |
| ক্ষুদ্র২ ইশ্‌তিহার প্রকাশ করিতে হইলে একং পংক্তি ... ... ... | ।০ |

## বিজ্ঞাপন।

রাজকার্য্যোপলক্ষে বঙ্গদেশের মন্ত্রিসভার আইনের প্রয়োজন হইলে কলিকাতার স্প্ল্যানেড ওয়েষ্ট টৌনহালের হাতায়স্থিত বঙ্গদেশের গবর্ণমেন্টের ব্যবস্থাপন কার্য্যবিভাগের আপিসে রেজিষ্ট্রারের নামে শিরোনামা দিয়া প্রার্থনাপত্র পাঠাইতে হইবে।

উক্ত সকল আইনের পুস্তক কলিকাতার গবর্ণমেণ্ট প্লেসে, থাকার স্পিঙ্ক কোম্পানির বাটীতে ক্রয় করিতে পাওয়া যায়।

[ *Government Gazette*, 21*st August* 1883. ]

কলিকাতা প্রেসিডেন্সী জেল যন্ত্রালয়ে গবর্ণমেন্টের জন্যে শ্রীযুত এডউইন মরিস লুইস সাহেব কর্ত্তৃক মুদ্রিত ও প্রকাশিত হইল।

B 806—17-8-83—800




Numb. 2300 ২৩০০

[REGISTERED No. 30.]



# গবর্ণমেণ্ট গেজেট

TUESDAY, AUGUST 28, 1883.

মঙ্গলবার, ১৮৮৩ সাল ২৮ আগষ্ট।

CONTENTS.



নির্ঘণ্ট।



## PART II.

### Resolutions, Orders, and Notifications of the Lieutenant-Governor of Bengal.

## দ্বিতীয় খণ্ড।

### বঙ্গদেশের গবর্ণমেণ্টের নিদ্ধারণ, আদেশ, ও বিজ্ঞাপন প্রভৃতি।

## ORDERS BY THE LIEUTENANT-GOVERNOR OF BENGAL.

No. 2029A.

GENERAL.—*The* 8*th August* 1883.—In supersession of the orders of the 2nd May last, Mr. W. R. Larminie, Officiating Commissioner of the Orissa Division and Superintendent of the Tributary Mehals, Cuttack, is granted leave, under section 71, chapter V of the Civil Leave Code, from the 12th to the 30th June 1883.

*The* 17*th August* 1883.—Baboo Koylash Chunder Chatterjee, Sub-Deputy Collector, Purneah, on leave, is transferred to Monghyr, and is posted to the sudder station of that district.

*The* 18*th August* 1883.—The order of the 24th July 1883, published in the *Calcutta Gazette* of the 25th idem, transferring Baboo Jogendro Nath Bandopadhya, Officiating Deputy Magistrate and Deputy Collector, Jessore, on leave, to Noakholly, and appointing him to have charge of the Fenny sub-division of that district, is cancelled.

Baboo Saroda Prosad Sircar, Deputy Magistrate and Deputy Collector, Jessore, is appointed to perform the functions of a Collector under Act VII (B.C ) of 1880 in that district.

POLICE.—*The* 20*th July* 1883.—Mr. L. St. John Brodrick, Officiating Assistant Superintendent of Police, Sonthal Pergunnahs, is transferred to Sarun.

Mr. R. L. Ward, Officiating Assistant Superintendent of Police, Chittagong Hill Tracts, is transferred to Cuttack.

EDUCATION.—*The* 18*th August* 1883.—Mr. G. A. Stack, Professor, Patna College, is allowed leave for seven days, under section 127, chapter X of the Civil Leave Code, with effect from the 25th July 1883.

MEDICAL.—*The* 13*th August* 1883.—Surgeon A. Tomes, Civil Surgeon, Midnapore, is allowed leave for sixty days, under section 71, chapter V of the Civil Leave Code, with effect from the 1st September 1883.

Surgeon F. S. Peck, Officiating Second Resident Surgeon, Presidency General Hospital, is appointed to act as Civil Surgeon of Midnapore, during the absence, on leave, of Dr. A. Tomes, or until further orders.

Baboo Hari Sunker Dutt, B.A., L L., is appointed to be a member of the committee for the management of the charitable dispensary at Chyebassa, in the district of Singbhoom.

*The* 15*th August* 1883.—Assistant Surgeon Kally Doss Bose is appointed temporarily to have medical charge of the civil station of Julpigoree, with effect from the 21st July 1883, during the absence, on deputation, of Surgeon R. Macrae, or until further orders.

Assistant Surgeon Hira Lall Dutt, in charge of the charitable hospital at Tikaree, in the district of Gya, is allowed leave for two months and fifteen days, under section 71, chapter V of the Civil Leave Code, with effect from such date as he may be relieved.

Assistant Surgeon Raj Krishna Ghosh, a Supernumerary at the Presidency, is appointed to have charge of the charitable hospital at Tikaree, in the district of Gya, during the absence, on leave, of Assistant Surgeon Hira Lall Dutt, or until further orders.

*The* 17*th August* 1883.—In supersession of the orders of the 1st instant, published in the *Calcutta Gazette* of the 8th idem, Assistant Surgeon Kali Nath Banerjee, a Supernumerary at the Presidency, is appointed to be a Resident Surgeon of the Campbell Hospital, Sealdah, with effect from the afternoon of the 28th September 1883, *vice* Assistant Surgeon Mohendro Nath Das.

In supersession of the orders of the 1st instant, published in the *Calcutta Gazette* of the 8th idem, Assistant Surgeon Rama Prasaud Bagchee, a Supernumerary at the Presidency, is appointed to be a Resident Surgeon of the Campbell Hospital, Sealdah, with effect from the afternoon of the 28th September 1883, *vice* Assistant Surgeon Guru Nath Sen.

[*Government Gazette*, 28*th August* 1883.]

## বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেবের আদেশ।

২০২৯A নম্বর।

সাধারণ।—১৮৮৩ সাল ৮ আগষ্ট।—গত মে মাসের ২ তারিখের আজ্ঞা রহিত করিয়া এই আজ্ঞা করা গেল। উড়িষ্যা খণ্ডের একটিং কমিশ্যনর ও কটকের পেশকশী মহালের সুপরিন্টেণ্ডেণ্ট শ্রীযুত ডবলিউ, আর, লার্মিনি সাহেব সিবিল কার্য্যকারকদের ছুটীর বিধির ৫ অধ্যায়ের ৭১ ধারামতে ১৮৮৩ সালের জুন মাসের ১২ তারিখ অবধি ৩০ তারিখ পর্য্যন্ত ছুটী পাইলেন।

১৮৮৩ সাল ১৭ আগষ্ট।—ছুটীপ্রাপ্ত পুরনিয়ার সব-ডেপুটী কালেক্টর শ্রীযুত বাবু কৈলাসচন্দ্র চট্টোপাধ্যায় মুঙ্গেরে প্রেরিত হইয়া সেই জিলার সদর মোকামে অবস্থাপিত হইলেন।

১৮৮৩ সাল ১৮ আগষ্ট।—ছুটী প্রাপ্ত যশোহরের একটিং ডেপুটী মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুত বাবু যোগেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়কে নওয়াখালীতে প্রেরণ করণ এবং উক্ত জিলার অন্তর্গত ফেণী মহকুমার কার্য্যের ভার গ্রহণার্থে তাঁহাকে নিযুক্ত করণ বিষয়ক ১৮৮৩ সালের ২৪ জুলাইর যে আজ্ঞা ঐ মাসের ৩১ তারিখের বাঙ্গালা গবর্ণমেণ্ট গেজেটে প্রকাশ করা যায় তাহা এতদ্দ্বারা রহিত করা গেল।

যশোহরের ডেপুটী মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুত বাবু শারদাপ্রসাদ সরকার উক্ত জিলায় ১৮৭০ সালের বঙ্গীয় ৭ আইনমতে কালেক্টরের ক্ষমতাক্রমে কর্ম্ম করিতে নিযুক্ত হইলেন।

পোলীস বিষয়ক।—১৮৮৩ সাল ২০ জুলাই।—সাঁওতাল পরগনার পোলীসের একটিং আসিষ্টাণ্ট সুপরিন্টেণ্ডেণ্ট শ্রীযুত এল, সেণ্ট জান ব্রড্রিক সাহেব সারণে প্রেরিত হইলেন।

চট্টগ্রামের পর্ব্বতীয় প্রদেশের পোলীসের একটিং আসিষ্টাণ্ট সুপরিন্টেণ্ডেণ্ট শ্রীযুত আর, এস, ওয়ার্ড সাহেব কটকে প্রেরিত হইলেন।

শিক্ষা বিষয়ক।—১৮৮৩ সাল ১৮ আগষ্ট।—পাটনা কালেজের অধ্যাপক শ্রীযুত জি. এ, ষ্টাক সাহেব সিবিল কার্য্যকারকদের ছুটীর বিধির ১০ অধ্যায়ের ১২৭ ধারামতে ১৮৮৩ সালের ২৫ জুলাই অবধি সাত দিনের ছুটী পাইলেন।

চিকিৎসাবিষয়ক।—১৮৮৩ সাল ১৩ আগষ্ট।—মেদিনীপুরের সিবিল চিকিৎসক সর্জ্জন শ্রীযুত এ, টোমিস সাহেব সিবিল কার্য্যকারকদের ছুটীর বিধির ৫ অধ্যায়ের ৭১ ধারামতে ১৮৮৩ সালের ১ সেপ্টেম্বর অবধি ষাইট দিনের ছুটী পাইলেন।

ডাক্তর শ্রীযুত এ, টোমিস সাহেবের ছুটী প্রযুক্ত অনুপস্থিতি কালে অথবা যাবৎ অন্য আজ্ঞা না হয়, প্রেসিডেন্সী জেনরল হাঁস্পাতালের একটিং দ্বিতীয় রেসিডেণ্ট সর্জ্জন শ্রীযুত এফ, এস, পেক্ সাহেব মেদিনীপুরের সিবিল চিকিৎসকের কর্ম্ম করিতে নিযুক্ত হইলেন।

শ্রীযুত বাবু হরিশঙ্কর দত্ত, বি, এ, ও এল, এল, সিংহভূম জিলার অন্তর্গত চৈবাসার দাতব্য ঔষধালয়ের কার্য্য নির্ব্বাহক কমিটীর মেম্বরের পদে নিযুক্ত হইলেন।

১৮৮৩ সালে ১৫ আগষ্ট।—রাজকার্য্যোপলক্ষে সর্জ্জন শ্রীযুত আর, মাক্রে সাহেবের অনুপস্থিতিকালে অথবা যাবৎ অন্য আজ্ঞা না হয়, আসিষ্টাণ্ট সর্জ্জন শ্রীযুত কালিদাস বসু ১৮৮৩ সালের ২১ জুলাই অবধি কিয়ৎকালের জন্যে জলপাইগুড়ির সিবিল ষ্টেশনের চিকিৎসা কার্য্যের ভার গ্রহণার্থে নিযুক্ত হইলেন।

গয়া জিলার অন্তর্গত টিকারীর দাতব্য হাঁস্পাতালের কার্য্যের অধ্যক্ষতা ভারপ্রাপ্ত আসিষ্টাণ্ট সর্জ্জন শ্রীযুত হিরালাল দত্ত অন্যের প্রতি কর্ম্মের ভারার্পণ করিবার তারিখ অবধি সিবিল কার্য্যকারকদের ছুটীর বিধির ৫ অধ্যায়ের ৭১ ধারামতে দুই মাস পনের দিনের ছুটী পাইলেন।

আসিষ্টাণ্ট সর্জ্জন শ্রীযুত হিরালাল দত্তের ছুটী প্রযুক্ত অনুপস্থিতি কালে অথবা যাবৎ অন্য আজ্ঞা না হয়, রাজধানীতে অতিরিক্ত আসিষ্টাণ্ট সর্জ্জন শ্রীযুত রাজকৃষ্ণ ঘোষ, গয়া জিলার অন্তর্গত টিকারির দাতব্য হাঁস্পাতালের কার্য্যের ভার গ্রহণার্থে নিযুক্ত হইলেন।

১৮৮৩ সাল ১৭ আগষ্ট।—এই মাসের ১ তারিখের যে আজ্ঞা এই মাসের ১৫ তারিখের বাঙ্গালা গবর্ণমেণ্টে গেজেটে প্রকাশ করা যায় তাহা রহিত করিয়া এই আজ্ঞা করা গেল। আসিষ্টাণ্ট সর্জ্জন শ্রীযুত মহেন্দ্রনাথ দাসের পরিবর্ত্তে রাজধানীতে অতিরিক্ত আসিষ্টাণ্ট সর্জ্জন শ্রীযুত কালীনাথ বন্দ্যোপাধ্যায়, ১৮৮৩ সালের ২৮ সেপ্টেম্বরের অপরাহ্ণ অবধি শিয়ালদহস্থ কাম্বেল হাঁস্পাতালের রেসিডেণ্ট সর্জ্জনের পদে নিযুক্ত হইলেন।

এই মাসের ১ তারিখের যে আজ্ঞা এই মাসের ১৫ তারিখের বাঙ্গালা গবর্ণমেণ্ট গেজেটে প্রকাশ করা যায় তাহা রহিত করিয়া এই আজ্ঞা করা গেল। আসিষ্টাণ্ট সর্জ্জন শ্রীযুত গুরুনাথ সেনের পরিবর্ত্তে রাজধানীতে অতিরিক্ত আসিষ্টাণ্ট সর্জ্জন শ্রীযুত রমাপ্রসাদ বাগচী ১৮৮৩ সালের ২৮ সেপ্টেম্বরের অপরাহ্ণ অবধি শিয়ালদহস্থ কাম্বেল হাঁস্পাতালের রেসিডেণ্ট সর্জ্জনের পদে নিযুক্ত হইলেন।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৮৩। ২৮ আগষ্ট।]

MUNICIPAL.—*The* 13*th August* 1883.—The following gentlemen are appointed to be Commissioners of the municipality of Bhuddessur, in the district of Hooghly :—

Baboo Monemohon Banerjee. | Baboo Kali Das Mookerjee.
Baboo Tara Prosad Koondoo.

The Lieutenant-Governor approves the election by the Commissioners of the South Barrackpore Municipality, in the district of the 24-Pergunnahs, of Baboo Nil Madhob Chatterji to be their Vice-Chairman.

Moulvie Abdul Sumud is appointed to be a Commissioner of the municipality of Arrah, in the district of Shahabad.

The following gentlemen are appointed to be Commissioners of the municipality of Sherepore, in the district of Mymensing :—

Baboo Denesh Charan Basu. | Baboo Kailash Chandra Nag.

Baboo Kedar Nath Banerjee is re-appointed to be a Commissioner of the Kotrung Municipality, in the district of Hooghly.

Baboo Bansidhar Mahapatra is appointed to be a Commissioner of the Jajpore Municipality, in the district of Cuttack.

The following gentlemen are appointed to be Commissioners of the Culna Municipality :—

Baboo Denonath Mookerjee. | Baboo Rakhal Das Banerjee.

The following gentlemen are re-appointed to be Commissioners of the Culna Municipality :—

Baboo Boikant Nath De. | Baboo Surveshwar Bidyarutno.

The Revd. W. M. Spencer is appointed to be a Commissioner of the municipality of Raneegunge, in the district of Burdwan.

The following gentlemen are appointed to be Commissioners of the Debhatta Municipality, in the district of Khoolna :—

Baboo Protap Chunder Mozoomdar.
„ Nobin Chunder Banerjee.
„ Kedar Nath Banerjee.
Baboo Taruck Nath Pal.
„ Purno Chunder Roy Chowdhry.
„ Purno Chunder Ghosh, B.A.
Baboo Ishan Chunder Mookerjee.

Baboo Amrito Nath Ghosh is re-appointed to be a Commissioner of the above municipality.

The Lieutenant-Governor also approves the election by the Commissioners of the above municipality of Baboo Jogendro Nath Sirkar to be their Vice-Chairman.

*The* 15*th August* 1883.—The following gentlemen are appointed to be Commissioners of the Sahibgunge Municipality :—

Mr. W. C. Costley. | Mr. L. Crozier.

The following gentlemen are appointed to be Commissioners of the Monghyr Municipality :—

Major A. R. Wilkinson, District Superintendent of Police.

Mr. A. Ahmad, Assistant Magistrate.

The Lieutenant-Governor approves the election by the Commissioners of the Jamalpore Municipality of Mr. J. Curtis to be their Vice-Chairman.

The Lieutenant-Governor approves the election by the Commissioners of the Chyebassa Municipality, in the district of Singbhoom, of Baboo Hari Sunker Dutta, Pleader, to be their Vice-Chairman.

[*Government Gazette*, 28*th August* 1883.]

মুন্সিপাল বিষয়ক।—১৮৮৩ সাল ১৩ আগষ্ট।—নিম্নলিখিত মহাশয়েরা হুগলী জিলার অন্তর্গত ভদ্রেশ্বর মুনিসিপালিটীর কমিশ্যনরের পদে নিযুক্ত হইলেন।—

শ্রীযুত বাবু মণিমোহন বন্দ্যোপাধ্যায়। | শ্রীযুত বাবু কালিদাস মুখোপাধ্যায়।

শ্রীযুত বাবু তারাপ্রসাদ কুণ্ডু।

২৪ পরগনা জিলার অন্তর্গত দক্ষিণ বারকপুর মুনিসিপালিটীর কমিশ্যনরেরা শ্রীযুত বাবু নীলমাধব চট্টোপাধ্যায়কে আপনাদের প্রতিনিধি সভাপতির পদে মনোনীত করাতে শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেব তাহা অনুমোদন করিলেন।

শ্রীযুত মৌলবী আবদুল সম্মদ শাহাবাদ জিলার অন্তর্গত আরা মুনিসিপালিটীর কমিশ্যনরের পদে নিযুক্ত হইলেন।

নিম্নলিখিত মহাশয়েরা ময়মনসিংহ জিলার অন্তর্গত শেরপুর মুনিসিপালিটীর কমিশ্যনরের পদে নিযুক্ত হইলেন।—

শ্রীযুত বাবু দিনেশচরণ বসু। | শ্রীযুত বাবু কৈলাসচন্দ্র নাগ।

শ্রীযুত বাবু কেদারনাথ বন্দ্যোপাধ্যায় হুগলী জিলার অন্তর্গত কোতরঙ্গ মুনিসিপালিটীর কমিশ্যনরের পদে পুনর্ব্বার নিযুক্ত হইলেন।

শ্রীযুত বাবু বংশীধর মহাপাত্র কটক জিলার অন্তর্গত যাজপুর মুনিসিপালিটীর কমিশ্যনরের পদে নিযুক্ত হইলেন।

নিম্নলিখিত মহাশয়েরা কালনা মুনিসিপালিটীর কমিশ্যনরের পদে নিযুক্ত হইলেন।—

শ্রীযুত বাবু দীননাথ মুখোপাধ্যায়। | শ্রীযুত বাবু রাখালদাস বন্দ্যোপাধ্যায়।

নিম্নলিখিত মহাশয়েরা কালনা মুনিসিপালিটীর কমিশ্যনরের পদে পুনর্ব্বার নিযুক্ত হইলেন।—

শ্রীযুত বাবু বৈকুণ্ঠ নাথ দে। | শ্রীযুত বাবু সর্ব্বেশ্বর বিদ্যারত্ন।

পাদরী শ্রীযুত ডবলিউ, এম, স্পেন্সর সাহেব বর্দ্ধমান জিলার অন্তর্গত রাণীগঞ্জ মুনিসিপালিটীর কমিশ্যনরের পদে নিযুক্ত হইলেন।

নিম্নলিখিত মহাশয়েরা খুলনা জিলার অন্তর্গত দেবহাটা মুনিসিপালিটীর কমিশ্যনরের পদে নিযুক্ত হইলেন:—

শ্রীযুত বাবু প্রতাপচন্দ্র মজুমদার। | শ্রীযুত বাবু তারকনাথ পাল।
" " নবীনচন্দ্র বন্দ্যোপাধ্যায়। | " " পূর্ণচন্দ্র রায় চৌধুরী।
" " কেদারনাথ বন্দ্যোপাধ্যায়। | " " পূর্ণচন্দ্র ঘোষ বি, এ।

শ্রীযুত বাবু ঈশানচন্দ্র মুখোপাধ্যায়।

শ্রীযুত বাবু অমৃতনাথ ঘোষ উক্ত মুনিসিপালিটীর কমিশ্যনরের পদে পুনর্ব্বার নিযুক্ত হইলেন।

উক্ত মুনিসিপালিটীর কমিশ্যনরেরা শ্রীযুত বাবু যোগেন্দ্রনাথ সরকারকে আপনাদের প্রতিনিধি সভাপতির পদে মনোনীত করাতে শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেব তাহা অনুমোদন করিলেন।

১৮৮৩ সাল ১৫ আগষ্ট।—নিম্নলিখিত মহাশয়েরা সাহেবগঞ্জ মুনিসিপালিটীর কমিশ্যনরের পদে নিযুক্ত হইলেন।—

শ্রীযুত ডবলিউ, সি, কষ্টলী সাহেব। | শ্রীযুত এল, ক্রোজিয়র সাহেব।

নিম্নলিখিত মহাশয়েরা মুঙ্গের মুনিসিপালিটীর কমিশ্যনরের পদে নিযুক্ত হইলেন।—

পোলীসের ডিষ্ট্রিক্ট সুপরিন্টেণ্ডেণ্ট মেজর শ্রীযুত এ, আর, উইলকিন্সন সাহেব।

আসিষ্টাণ্ট মাজিষ্ট্রেট শ্রীযুত এ, আহম্মদ।

ভাগলপুর মুনিসিপালিটীর কমিশ্যনরেরা শ্রীযুত জে কর্টিস সাহেবকে আপনাদের প্রতিনিধি সভাপতির পদে মনোনীত করাতে শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেব তাহা অনুমোদন করিলেন।

সিংহভূম জিলার অন্তর্গত চৈবাসা মুনিসিপালিটীর কমিশ্যনরেরা উকীল শ্রীযুত বাবু হরিশঙ্কর দত্তকে আপনাদের প্রতিনিধি সভাপতির পদে মনোনীত করাতে শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেব তাহা অনুমোদন করিলেন।

[ গবর্ণমেণ্ট গেজেট। ১৮৮৩। ২৮ আগষ্ট। ]

ROAD CESS.—*The 13th August* 1883.—Baboo Purna Chandra Ray, Deputy Magistrate and Deputy Collector, is appointed to be Vice-Chairman of the Cuttack District Road Cess Committee.

Baboo Sitikanta Ghose, Officiating Deputy Magistrate and Deputy Collector, in charge of road cess re-valuation work in the district of Bankoora, is appointed to be a member of the Road Cess Committee of that district.

*The 14th August* 1883.—The following gentlemen are re-appointed members of the Chumparun District Road Cess Committee :—

Mr. A. Edwards.
„ J. J. McLeod.
Mr. M. N. MacLeod.
„ H. Sharp.
Baboo Mahabir Singh.

*The 15th August* 1883.—Baboo Jagannath Sha is appointed to be a member of the District Road Cess Committee of Noakholly, *vice* Baboo Tarak Chandra Chowdry.

F. B. PEACOCK,
*Secretary to the Govt. of Bengal.*

---

NOTIFICATION.

*The 13th August* 1883.—It is notified for general information that, in the exercise of the power conferred on him by section 321 of Act V (B.C) of 1876, the Lieutenant-Governor extends the limits of the Perozepore Union, in the Perozepore sub-division, in the district of Backergunge, so as to include within the said union the whole village of Perozepore and the villages of Masimpore and Krishnagar, with effect from the 1st October 1883.

The revised boundaries of the Perozepore Union will be as follows :—

*North*—Lakhakati Dhon, Tezkatti Dhon, Bharani khal, the villages of Chalisha Juzkhola, and Rajarkati.

*South*—The villages of Nemozpur, Khaukatti, and Sareektola.

*West*—Nimoor Bharani khal, chur Kodamtola, and river Balessur.

*East*—Domartola village, the rivers Damudar and Kaligunge.

COLMAN MACAULAY,
*Secretary to the Govt. of Bengal.*

---

NOTIFICATION.

*The 13th August* 1883.—It is hereby notified for general information that the Lieutenant-Governor directs that the ferry over the river Soobunreka, at Kalikapore, in the district of Balasore, shall cease to be a public ferry, under the provisions of Regulation VI of 1819, with effect from the 1st September 1883.

COLMAN MACAULAY,
*Secretary to the Govt. of Bengal.*

---

NOTIFICATION.

*The 13th August* 1883.—Whereas a notification dated the 14th May 1883, declaring the intention of the Lieutenant-Governor to extend the provisions of Part IX, chapter II, Act V (B. C.) of 1876 to the Burdwan Municipality was published at page 414, Part I of the *Calcutta Gazette* of the 23rd idem, and whereas no objection has been raised to the measure, the Lieutenant-Governor hereby extends, under section 299 of the Act, the provisions of Part IX, chapter II of the Act to the Burdwan Municipality, with effect from the 1st October 1883.

COLMAN MACAULAY,
*Secretary to the Govt. of Bengal.*

[*Government Gazette, 28th August* 1883.]

পথকর বিষয়ক।—১৮৮৩ সাল ১৩ আগষ্ট।—ডেপুটী মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুত বাবু পূর্ণচন্দ্র রায়, কটক জিলার পথকর কমিটীর প্রতিনিধি সভাপতির পদে নিযুক্ত হইলেন।

বাঁকুড়া জিলার পথকরের পুনঃ মূল্যাবধারণ কার্য্যের অধ্যক্ষতা ভারপ্রাপ্ত একটিং ডেপুটী মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুত বাবু শিতিকণ্ঠ ঘোষ, উক্ত জিলার পথকর কমিটীর মেম্বরের পদে নিযুক্ত হইলেন।

১৮৮৩ সাল ১৪ আগষ্ট।—নিম্নলিখিত মহাশয়েরা চাম্পারণ জিলার পথকর কমিটীর মেম্বরের পদে পুনর্ব্বার নিযুক্ত হইলেন।—

| | |
|---|---|
| শ্রীযুত এ, এডওয়ার্ডস সাহেব। | শ্রীযুত এম, এন, মাকলৌড সাহেব |
| ,, জে, জে, মাকলৌড সাহেব। | ,, এচ, শার্প সাহেব |

শ্রীযুত বাবু মহাবীর সিংহ।

১৮৮৩ সাল ১৫ আগষ্ট।—শ্রীযুত বাবু তারকচন্দ্র চৌধুরীর পরিবর্ত্তে শ্রীযুত বাবু জগন্নাথ শাহ নওয়াখালী জিলার পথকর কমিটীর মেম্বরের পদে নিযুক্ত হইলেন।

এফ, বি, পীকক,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের সেক্রেটরী।

---

বিজ্ঞাপন।

১৮৮৩ সাল ১৩ আগষ্ট।—সাধারণের অবগত্যর্থে এতদ্বারা এই সংবাদ দেওয়া যাইতেছে যে, শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের প্রতি ১৮৭৬ সালের বঙ্গীয় ৫ আইনের ৩২১ ধারামতে যে ক্ষমতা প্রদত্ত হইয়াছে তদনুসারে কার্য্য করিয়া তিনি বাখরগঞ্জ জিলার অন্তর্গত পিরোজপুর মহকুমার পিরোজপুর গ্রাম সমাহারের সীমা এমতে বৃদ্ধি করিলেন যে, পিরোজপুর গ্রামের সমুদয় এবং মাসিমপুর ও কৃষ্ণনগর গ্রাম ১৮৮৩ সালের ১ অক্টোবর অবধি উক্ত গ্রাম সমাহারের মধ্যে পড়ে।

পিরোজপুর গ্রাম সমাহারের নিম্নলিখিত সংশোধিত সীমা হইবে।—

উত্তর সীমা।—লক্ষ্যাকাটী দোন, তেজকাটী দোন, ভরণী খাল, ও চালিসা জজখোলা ও রাজাকাটী গ্রাম।

দক্ষিণ সীমা।—নেমোজপুর খাঁকাটী ও সরিকটোলা গ্রাম।

পশ্চিম সীমা।—নিমুর ভরণীখাল, চর কদমতলা ও বালেশ্বর নদী।

পূর্ব্ব সীমা।—দোমার টোলা গ্রাম, দামোদর ও কালীগঞ্জ নদ।

কোলমান মেকলে,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের সেক্রেটরী।

---

বিজ্ঞাপন।

১৮৮৩ সাল ১৩ আগষ্ট।—সাধারণের অবগত্যর্থে এতদ্দ্বারা এই সংবাদ দেওয়া যাইতেছে যে, শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেব বালেশ্বর জিলার অন্তর্গত কালীকাপুরে সুবর্ণরেখা নদীর খেয়াঘাট ১৮৮৩ সালের সেপ্টেম্বর মাসের ১ তারিখ অবধি ১৮১৯ সালের ৬ আইনের বিধানমতে আর সরকারী খেয়াঘাট না থাকিবার আদেশ করিলেন।

কোলমান মেকলে,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের সেক্রেটরী।

---

বিজ্ঞাপন।

১৮৮৩ সাল ১৩ আগষ্ট।—১৮৭৬ সালের বঙ্গীয় ৫ আইনের ২ অধ্যায়ের ৯ পরিচ্ছেদের বিধান বর্দ্ধমান মুনিসিপালিটীতে প্রচলিত করণার্থে শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের অভিপ্রায় প্রকাশক ১৮৮৩ সালের ১৪মের এক বিজ্ঞাপন ঐ মাসের ২৩ তারিখের কলিকাতা গেজেটের প্রথম খণ্ডের ৪১৪ পৃষ্ঠায় প্রকাশ করা গেলেও তৎসম্পর্কে কোন আপত্তি উপস্থিত করা না যাওয়াতে শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেব উক্ত আইনের ২৯৯ ধারামতে উক্ত আইনের ২ অধ্যায়ের ৯ পরিচ্ছেদের বিধান ১৮৮৩ সালের ১ অক্টোবর অবধি এতদ্দ্বারা উক্ত মুনিসিপালিটীতে প্রচলিত করিলেন।

কোলমান মেকলে,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের সেক্রেটরী।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৮৩। ২৮ আগষ্ট।]

NOTIFICATION.

*The* 13*th August* 1883.—It is hereby notified that, under section 3, Regulation VI of 1819, the Lieutenant-Governor declares the following lines of crossing over the rivers Kacha and Garta, on the road from Ghalokati to Perozepore, in the district of Backergunge, to be public ferries :—

(1)—Over the river Kacha from Suhidpore to Kewari and Denokhali.

(2)—Over the river Garta from Suhidpore to Kowkhali and Raghunathpore.

COLMAN MACAULAY,
*Secretary to the Govt. of Bengal.*

---

NOTIFICATION.

*The* 13*th August* 1883.—The District Engineer of Nuddea is appointed to be a member, of the Drainage Commission appointed, under sections 4 and 5 of Act VI (B.C.) of 1880 in Government notification dated the 9th August 1882, for the purpose of carrying out the provisions of the Act in connection with the drainage and improvement of the Mahisgari and Kristopore *bheels*, otherwise known as the Osmanpore and Jalapara *bheels*, in the Kooshtea sub-division of the district of Nuddea.

COLMAN MACAULAY,
*Secretary to the Govt. of Bengal.*

---

NOTIFICATION.

*The* 15*th August* 1883.—It is hereby notified for general information, under section V of Regulation VI of 1819, that the ferry over the river Chota Brahminee, at Patamoondee, on the Kendrapara and Chandbally road, in the district of Cuttack, which was declared to be a public ferry by the notification of the 6th May 1877, is closed, and that its name is struck out of the list of public ferries.

COLMAN MACAULAY,
*Secretary to the Govt. of Bengal.*

---

NOTIFICATION.

*The* 15*th August* 1883.—Whereas a notification dated the 6th May 1883, declaring the Lieutenant-Governor's intention to extend the provisions of the Bengal Vaccination Act, V (B.C.) of 1880, to the Cuttack Cantonment was published in the *Calcutta Gazette* of the 16th idem, and whereas no objection to the proposal has been raised within six weeks from the date of such publication, the Lieutenant-Governor, in the exercise of the powers conferred on him by section 1 of the above Act, directs that the Act shall be in force within the cantonment with effect from the 15th September 1883.

COLMAN MACAULAY,
*Secretary to the Govt. of Bengal.*

---

NOTIFICATION.

*The* 16*th August* 1883.—It is hereby notified that, in the exercise of the powers conferred on him by section 3, Act IV (B.C.) of 1865 (an Act for the prohibition of the practice of inoculation), the Lieutenant-Governor intends to extend the provisions of the said Act to the Jehanabad thana, in the district of Gya, with effect from the 1st October 1883, unless good reasons to the contrary are shown within one month from the date of this notification.

COLMAN MACAULAY,
*Secretary to the Govt. of Bengal,*

[*Government Gazette,* 28*th August* 1883.]

বিজ্ঞাপন।

১৮৮৩ সাল ১৩ আগষ্ট।—এতদ্দ্বারা এই সংবাদ দেওয়া যাইতেছে যে শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেব বাখরগঞ্জ জিলার অন্তর্গত ঝালকাটি অবধি পিরোজপুর পর্য্যন্ত পথে কচা ও গর্জ্জা নদীর নিম্নলিখিত খেয়াঘাট ১৮১৯ সালের ৬ আইনের ৩ ধারামতে সরকারী খেয়াঘাট বলিয়া প্রকাশ করিলেন।

(১)—সুহিদপুর অবধি কেওয়ারি ও খেলোখালী পর্য্যন্ত কচা নদীর ঘাট।

(২)—সুহিদপুর অবধি কৌখালী ও রঘুনাথপুর পর্য্যন্ত গর্জ্জা নদীর ঘাট।

কোলমান মেকলে,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের সেক্রেটরী।

---

বিজ্ঞাপন।

১৮৮৩ সাল ১৩ আগষ্ট।—নদীয়া জিলার অন্তর্গত কুষ্টিয়া মহকুমার মহিষগাড়ী ও কৃষ্ণপুর বিলের (নামান্তরে ওসমানপুর ও জালাপাড়া বিলের) জলপ্রণালী ও উৎকর্ষসাধনসম্পর্কে ১৮৮০ সালের বঙ্গীয় ৬ আইনের বিধান কার্য্যোপরিণত করণার্থে নদীয়ার ডিষ্ট্রিক্ট ইঞ্জিনিয়র সাহেব ১৮৮২ সালের ৯ আগষ্টের গবর্ণমেণ্ট বিজ্ঞাপনক্রমে উক্ত আইনের ৪ ও ৫ ধারামতে নিযুক্ত জলপ্রণালীর কমিশানের মেম্বরের পদে নিযুক্ত হইলেন।

কোলমান মেকলে,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের সেক্রেটরী।

---

বিজ্ঞাপন।

১৮৮৩ সাল ১৫ আগষ্ট।—১৮১৯ সালের ৬ আইনের ৫ ধারামতে সাধারণের অবগতার্থে এতদ্দ্বারা এই সংবাদ দেওয়া যাইতেছে যে, কটক জিলার অন্তর্গত কেন্দ্রপাড়া ও চাঁদবালী পথে পাটামুণ্ডিতে ছোট ব্রাহ্মণী নদীর যে খেয়াঘাট ১৮৭৭ সালের ৬ মের বিজ্ঞাপনক্রমে সরকারী খেয়াঘাট বলিয়া প্রকাশ করা গিয়াছিল তাহা বন্দ করিয়া সরকারী খেয়াঘাটের নির্ঘণ্টপত্র হইতে তাহার নাম উঠাইয়া দেওয়া গেল।

কোলমান মেকলে,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের সেক্রেটরী।

---

বিজ্ঞাপন।

১৮৮৩ সাল ১৫ আগষ্ট।—বঙ্গদেশে গোবীজে টিকাদান বিষয়ক ১৮৮০ সালের বঙ্গীয় ৫ আইনের বিধান কটক সেনানীবেশে প্রচলিত করণার্থে শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের অভিপ্রায় প্রকাশক ১৮৮৩ সালের ৬ মের এক বিজ্ঞাপন ঐ মাসের ১৬ তারিখের কলিকাতা গেজেটে প্রকাশ করা গেলেও তাহা প্রকাশিত হইবার তারিখ অবধি ছয় সপ্তাহের মধ্যে সেই প্রস্তাবের উপর আপত্তি উপস্থিত করা না যাওয়াতে শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের প্রতি উক্ত আইনের ১ ধারামতে যে ক্ষমতা প্রদত্ত হইয়াছে তদনুসারে কার্য্য করিয়া তিনি ১৮৮৩ সালের ১৫ সেপ্টেম্বর অবধি উক্ত আইন উক্ত সেনানীবেশের মধ্যে প্রবল হইবার আজ্ঞা করিলেন।

কোলমান মেকলে,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের সেক্রেটরী।

---

বিজ্ঞাপন।

১৮৮৩ সাল ১৬ আগষ্ট।—এতদ্দ্বারা এই সংবাদ দেওয়া যাইতেছে যে, এই বিজ্ঞাপন প্রকাশিত হইবার তারিখ অবধি এক মাসের মধ্যে যুক্তিযুক্ত বিপক্ষ কারণ প্রদর্শিত না হইলে শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের প্রতি বসন্তবীজে টিকা দানের প্রথা নিষেধ করণার্থ ১৮৬৫ সালের ৪ আইনের ৩ ধারামতে যে ক্ষমতা প্রদত্ত হইয়াছে তদনুসারে কার্য্য করিয়া তিনি, উক্ত আইনের বিধান ১৮৮৩ সালের ১ অক্টোবর অবধি গয়া জিলার অন্তর্গত জেহেনাবাদ থানায় প্রচলিত করিবার কল্পনা করিয়াছেন।

কোলমান মেকলে,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের সেক্রেটরী।

[ গবর্ণমেণ্ট গেজেট। ১৮৮৩। ২৮ আগষ্ট। ]

NOTIFICATION.

*The* 13*th August* 1883.—It is hereby notified, for general information, that the Lieutenant-Governor intends to confirm, after one month from this date, the following bye-laws, which have been framed by the District Road Cess Committee of Chittagong under section 180 of the Cess Act, 1880:—

(1)—Whoever encroaches on any part of a district road by cultivating crops or otherwise, and the owner of any animal found grazing within the boundaries of any such road, shall be liable to a fine not exceeding Rs. 10.

(2)—Whoever, without the special permission of the Chairman or Vice-Chairman of the Road Cess Committee, causes an obstruction by cutting any part of a road, or by erecting any bank for the purposes of irrigation or drainage, shall be liable to a fine not exceeding Rs. 10.

COLMAN MACAULAY,
*Secretary to the Govt. of Bengal.*

NOTIFICATION.

*The* 15*th August* 1883.—Under section 4 of Act VII of 1871 (the Indian Emigration Act), the Lieutenant-Governor approves the appointment of Dr. Rivers to act as Emigration Agent at Calcutta for the Colonies of St. Lucia and Grenada, during the ensuing season, in conjunction with Mr. O. W. Warner, the Agent for Trinidad.

A. P. MACDONNELL,
*Offg. Secretary to the Govt. of Bengal.*

DECLARATION.

*The* 14*th August* 1883.—Whereas it appears to the Lieutenant-Governor that land is required to be taken up by Government, at the expense of the Nuddea Municipality, for a public purpose, viz. for the site of a building for the office of the municipality of Nuddea, it is hereby declared that for the above purpose a piece of land measuring about 7 beeghas in extent, situate in the town of Nuddea, pergunnah Ukhura, district Nuddea, is required. It is bounded on the east by the mango garden of Baboo Raghu Nandan Banerji and the bamboo plantation of Baboo Jodu Nath Bhattacharji; on the south by the public road in Radhaballavamata; on the west by the tank of Baboo Durga Das Banerji; and on the north by the bamboo plantation of Baboo Kedar Nath Chakravarti and the lands of Baboos Koilas Chandra Bhattacharji and Gopal Chandra Pal.

The plan of the land required may be inspected at the office of the Nuddea Municipality.

This declaration is made, under the provisions of section 6 of Act X of 1870, to a whom it may concern.

COLMAN MACAULAY,
*Secretary to the Govt. of Bengal.*

## JUDICIAL DEPARTMENT

No. 2030A.

*The* 7*th August* 1883.—The Lieutenant-Governor vests Mr. W. O'Reilly, Deputy Magistrate, Monghyr, with powers under section 110 of Act X of 1882.

*The* 9*th August* 1883.—Mr. R. W. Carlyle, Officiating Joint Magistrate and Deputy Collector, in charge of the Gopalgunge sub-division of the Sarun district, is vested with the powers of a Magistrate of the first class.

[*Government Gazette*, 28*th August* 1883.]

বিজ্ঞাপন।

১৮৮৩ সাল ১৩ আগষ্ট।—সাধারণের অবগত্যর্থে এতদ্বারা এই সংবাদ দেওয়া যাইতেছে যে চট্টগ্রাম জিলার পথকর কমিটী কর বিষয়ক ১৮৮০ সালের আইনের ১৮০ ধারামতে নিম্নলিখিত যে উপবিধি প্রণয়ন করিয়াছেন শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেব অদ্যকার তারিখ অবধি এক মাসের পর তাহা দৃঢ় করিবার কল্পনা করিলেন।

(১)—কোন ব্যক্তি প্রদেশীয় পথের কোন অংশে শস্য বুনিয়া বা প্রকারান্তরে তাহা চাপিয়া লইলে ও উক্ত পথের সীমার মধ্যে গবাদি চরিতেছে দেখা গেলে তৎ স্বামির ১০ দশ টাকার অনধিক দণ্ড হইতে পারিবে।

(২)—কোন ব্যক্তি পথকর কমিটীর সভাপতির বা প্রতিনিধি সভাপতির বিশেষ অনুমতি বিনা পথের কোন অংশ কাটিয়া বা জল সেঁচিবার কি জল নির্গত হইবার অভিপ্রায়ে বাঁধ প্রস্তুত করিয়া বাধা জন্মাইলে তাহার ১০ দশ টাকার অনধিক দণ্ড হইতে পারিবে।

কোলমান মেকলে,
বঙ্গদেশের গবর্ণমেন্টের সেক্রেটরী।

---

বিজ্ঞাপন।

১৮৮৩ সাল ১৫ আগষ্ট।—শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেব ভিন্ন দেশ গমনবিষয়ক ভারতবর্ষীয় ১৮৭১ সালের ৭ আইনের ৪ ধারামতে আগামি মজুর প্রেরণ কালে ত্রিনিদাদের পক্ষে এজেন্ট শ্রীযুত এ, ডবলিউ, ওয়ার্ণর সাহেবের সঙ্গে ঐক্য হইয়া সেণ্ট লুসিয়া ও গ্রেনেডা উপনিবেশের পক্ষে কলিকাতায় বিদেশগামিদের এজেন্টের কর্ম্ম করণার্থে ডাক্তর শ্রীযুত রিবর্স সাহেবের নিয়োগ অনুমোদন করিলেন।

এ, পি, মাকডনেল,
বঙ্গদেশের গবর্ণমেন্টের একটিং সেক্রেটরী।

---

বিজ্ঞাপন।

১৮৮৩ সাল ১৪ আগষ্ট।—রাজকীয় কার্য্যের নিমিত্তে অর্থাৎ নদীয়া মুনিসিপালিটীর আফিস বাড়ী প্রস্তুত করণার্থে নদীয়া মুনিসিপালিটীর অর্থব্যয়ে গবর্ণমেন্ট কর্ত্তৃক ভূমি লওয়া আবশ্যক, বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেবের নিকট এই কথা প্রকাশ হওয়াতে এই সম্বাদ দেওয়া গেল। পূর্ব্বোক্ত কার্য্যের নিমিত্তে নদীয়া জিলার অন্তর্গত উখরা পরগনার নদীয়া নগরে প্রায় ৭/ বিঘা পরিমিত এক খণ্ড ভূমির প্রয়োজন। উক্ত ভূমির পূর্ব্ব সীমা রঘুনন্দন বন্দোপাধ্যায়ের আম্রবাগান ও বাবু যদুনাথ ভট্টাচার্য্যের বাঁশ বাগান, দক্ষিণ সীমা রাধাবল্লভ মাঠে সরকারী পথ, পশ্চিম সীমা বাবু দুর্গাদাস বন্দো-পাধ্যায়ের পুষ্করিণী, উত্তর সীমা বাবু কেদারনাথ চক্রবর্ত্তীর বাঁশ বাগান, এবং বাবু কৈলাসচন্দ্র ভট্টাচার্য্যের ও গোপালচন্দ্র পালের জমি।

উক্ত ভূমির নক্সা নদীয়ার মুনিসিপল আফিসে দেখা যাইতে পারে।

উক্ত ভূমিতে যাঁহাদের সম্পর্ক থাকে তাঁহাদের অবগত্যর্থে ১৮৭০ সালের ১০ আইনের ৬ ধারার বিধানমতে এই সংবাদ দেওয়া গেল।

কোলমান মেকলে,
বঙ্গদেশের গবর্ণমেন্টের সেক্রেটরী।

---

## জুডিশ্যাল ডিপার্টমেন্ট।

২০৩০ A নম্বর।

১৮৮৩ সাল ৭ আগষ্ট।—শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেব মুঙ্গেরের ডেপুটী মাজিষ্ট্রেট শ্রীযুত ডবলিউ, ও, রাইলী সাহেবকে ১৮৮২ সালের ১০ আইনের ১১০ ধারামত ক্ষমতা প্রদান করিলেন।

১৮৮৩ সাল ৯ আগষ্ট।—সারণ জিলার অন্তর্গত গোপালগঞ্জ মহকুমার কার্য্যের অধ্যক্ষতা ভারপ্রাপ্ত একটিং জাইন্ট মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুত আর, ডবলিউ, কার্লাইল সাহেব প্রথম শ্রেণীর মাজি-ষ্ট্রেটের ক্ষমতা পাইলেন।

[গবর্ণমেন্ট গেজেট। ১৮৮৩। ২৮ আগষ্ট।]

পরিমিত এক খণ্ড ভূমির প্রয়োজন। উক্ত ভূমির উত্তর সীমা গবর্ণমেণ্টের পথ, পশ্চিম সীমা গবর্ণমেণ্টের উকীল বাবু পূর্ণচন্দ্র রায়ের বাড়ী, দক্ষিণ সীমা বাবু অন্নদাচন্দ্র চক্রবর্ত্তীর বাড়ী, ও পূর্ব্ব সীমা গবর্ণমেণ্টের পথ।

উক্ত ভূমির নকশা সাধারণের দেখিবার জন্যে ময়মনসিংহের কালেক্টরের আফিসে রাখা গিয়াছে।

উক্ত ভূমিতে যাঁহাদের সম্পর্ক থাকে তাঁহাদের অবগত্যর্থে ১৮৭০ সালের ১০ আইনের ৬ ধারার বিধানমতে এই সংবাদ দেওয়া গেল।

কোলমান মেকলে,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের সেক্রেটরী।

---

## জুডিশ্যাল ডিপার্টমেণ্ট।

২০৪৩ A নম্বর।

১৮৮৩ সাল ৫ সেপ্টেম্বর।—মানভূমের অন্তর্গত রঘুনাথপুরের মুনসেফ শ্রীযুক্ত বাবু চন্দ্রধর প্রসাদ তৃতীয় শ্রেণীর ম্যাজিষ্ট্রেটের ক্ষমতা পাইলেন।

১৮৮৩ সাল ৭ সেপ্টেম্বর।—মেদিনীপুরের কিয়ংকালীন ডেপুটী ম্যাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুক্ত বাবু পূর্ণচন্দ্র চট্টোপাধ্যায়, প্রথম শ্রেণীর ম্যাজিষ্ট্রেটের ক্ষমতা পাইলেন।

১৮৮৩ সাল ১০ সেপ্টেম্বর।—শ্রীযুক্ত এফ, কলিন্সন সাহেবের পরিবর্ত্তে শ্রীযুক্ত সি, জে, গ্রাহম সাহেব পাটনা জিলার অন্তর্গত বাঁকীপুর বেঞ্চে অবৈতনিক ম্যাজিষ্ট্রেটের পদে নিযুক্ত হইয়া তৃতীয় শ্রেণীর ম্যাজিষ্ট্রেটের ক্ষমতা পাইলেন।

রঙ্গপুর জিলার অন্তর্গত গাইবান্ধার প্রথম মুন্সেফ শ্রীযুক্ত বাবু কৃষ্ণধন চৌধুরী স্বীয় বিচারাধিপত্যের স্থান সীমার মধ্যে ছোট আদালতের বিচার্য্য ৫০৲ টাকা পর্য্যন্ত মূল্যের মোকদ্দমার বিচার করণার্থে ছোট আদালতের জজের ক্ষমতা পাইলেন।

১৮৮৩ সাল ১১ সেপ্টেম্বর।—পুরীর অন্তর্গত খুর্দ্দার ডেপুটী ম্যাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুক্ত জে, সি, উলিয়মসন সাহেব ফৌজদারী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনের ২৬০ ধারার লিখিত অপরাধের সরাসরী বিচার করিবার ক্ষমতা এবং উক্ত আইনের ১১০ ধারামত ক্ষমতাও পাইলেন।

১৮৮৩ সাল ১১ সেপ্টেম্বর।—দানাপুর সেনানীবেশের ম্যাজিষ্ট্রেট কাপ্তান শ্রীযুক্ত এচ, রয়ল্ড সাহেব প্রথম শ্রেণীর ম্যাজিষ্ট্রেটের ক্ষমতা ও ফৌজদারী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনের ২৬০ ধারামত ক্ষমতা পাইলেন।

১৮৮৩ সাল ১৫ সেপ্টেম্বর।—সাঁওতাল পরগনার ডেপুটী ম্যাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুক্ত এফ, গ্রাণ্ট সাহেব মুনসেফের ক্ষমতা পাইলেন।

মুনসেফদের ছুটী।—১৮৮৩ সাল ১৩ সেপ্টেম্বর।—ঢাকা জিলার অন্তর্গত মাণিকগঞ্জের মুনসেফ শ্রীযুক্ত বাবু রামচন্দ্র ধর ১৮৮৩ সালের মে মাসের ১৬ তারিখে যে ছুটী পান তদতিরিক্ত সিবিল কার্য্যকারকদের ছুটীর বিধি ৫ অধ্যায়ের ৭২ ধারার ১ (a) প্রকরণমতে ১৮৮৩ সালের ৯ আগষ্ট অবধি এগার দিনের ছুটী পাইলেন।

১৮৮৩ সাল ১৪ সেপ্টেম্বর।—মানভূমের অন্তর্গত বড়বাজারের মুনসেফ শ্রীযুক্ত বাবু মহিমচন্দ্র সরকার ১৮৮৩ সালের ৩০ সেপ্টেম্বর অবধি অর্থাৎ বন্ধারম্ভের তারিখ অবধি এক মাস নয় দিনের ছুটী পাইলেন, অর্থাৎ সিবিল কার্য্যকারকদের ছুটীর বিধির ৫ অধ্যায়ের ৭২ ধারার ২ প্রকরণমতে এক মাসের এবং উক্ত বিধির ৭২ ধারার ১ (a) প্রকরণমতে নয় দিনের ছুটী পাইলেন।

১৮৮৩ সাল ১৭ সেপ্টেম্বর।—চট্টগ্রাম জিলার অন্তর্গত কক্সবাজারের মুনসেফ শ্রীযুক্ত বাবু তারাচরণ সেন, ১৮৮৩ সালের ৪ সেপ্টেম্বর অবধি অর্থাৎ তাঁহার ষ্টেশন ছাড়িয়া যাইতে অনুমতি হইবার তারিখ অবধি দুই মাস একুশ দিনের ছুটী পাইলেন, অর্থাৎ সিবিল কার্য্যকারকদের ছুটীর বিধির ৫ অধ্যায়ের ৭২ ধারার ২ প্রকরণমতে এক মাসের এবং উক্ত বিধির ৭২ ধারার ১ (a) প্রকরণমতে এক মাস একুশ দিনের ছুটী পাইলেন।

কটক জিলার অন্তর্গত পুরীর মুনসেফ শ্রীযুক্ত বাবু দেবেন্দ্রলাল সোম ১৮৮৩ সালের ১৪ জুলাইয়ে যে ছুটী পান তদতিরিক্ত সিবিল কার্য্যকারকদের ছুটীর বিধির ১০ অধ্যায়ের ১২৭ ধারামতে এক মাস তেইশ দিনের ছুটী পাইলেন।

এফ, বি, পীকক,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের সেক্রেটরী।

[ গবর্ণমেণ্ট গেজেট। ১৮৮৩। ২৫ সেপ্টেম্বর।]

NOTIFICATION.

*The 10th September* 1883.—Under section 3, Act I (B.C.) of 1876 (an Act to provide for the voluntary registration of Mahomedan marriages and divorces), the Lieutenant-Governor has been pleased to grant a license to Munshi Abdul Wahed authorizing him to register Mahomedan marriages and divorces, and to exercise the other functions of a Mahomedan Registrar within the police station of Palong, in the district of Furreedpore *vice* Munshi Khadem Husain, deceased.

F. B. PEACOCK,
*Secretary to the Govt. of Bengal.*

NOTIFICATION.

*The 10th September* 1883.—Under section 3, Act I (B.C.) of 1876 (an Act to provide for the voluntary registration of Mahomedan marriages and divorces), the Lieutenant-Governor has been pleased to grant a license to Moulvie Ghulam Subhan, of mouzah Lohagora, thana Satkaneah, in the district of Chittagong, authorizing him to register Mahomedan marriages and divorces, and to exercise the other functions of a Mahomedan Registrar within the police station of Chukuria, in the Cox's bazar sub-division, in the district of Chittagong.

F. B. PEACOCK,
*Secretary to the Govt. of Bengal.*

NOTIFICATION.

*The 10th September* 1883.—Under the authority vested in him by the final clause of section 357 of the Code of Criminal Procedure, Act X of 1882, the Lieutenant-Governor authorizes Munshi Chakradhur Prosad, Munsif of Rughoonathpore, in the district of Manbhoom, who has been vested with the powers of a Magistrate of the third class, to take down evidence in criminal cases in the English language.

F. B. PEACOCK,
*Secretary to the Govt. of Bengal.*

## PUBLIC WORKS DEPARTMENT,—BENGAL.

*The 17th September* 1883.

*No.* 308.—*Appointment.*—Mr. F. B. Walker, Engineer-in-Chief of the Northern Bengal and Tirhoot State Railway extensions, is appointed to hold charge of the Dacca and Mymensing State Railway, in addition to his own duties, during the temporary absence of Mr. H. Bell, on deputation to Simla, or until further orders. Mr. Walker assumed charge of the Dacca and Mymensing State Railway on the afternoon of the 31st August 1883.

*No.* 309.—*Leave.*—Mr. E. C. Elliot, Assistant Engineer, second grade, attached to the Dacca and Mymensing State Railway, is granted privilege leave for one month from the 15th September 1883.

CIVIL BUILDINGS.

*The 17th September* 1883.

*No.* 310.—*Declaration.*—Whereas it appears to the Lieutenant-Governor of Bengal that land is required to be taken by Government at the expense of the Pubna Road Cess Committee for public purposes, viz., for the construction of a record-room to the west of the present road cess office building, and for the extension of the compound of the said road cess office, in the town of Pubna, taraf Tulai, pergunnah Rokunpur, in the district of Pubna, it is hereby declared that for the above purpose two plots of land measuring, more or less, 14 chittacks and 11 cottahs 10 chittacks respectively of standard measurement, are required.

*Plot No.* 1—Is bounded on the north by the musjid compound; on the south and east by the compound of the road cess office; and on the west by the public road—area 14 chittacks.

[*Government Gazette, 25th September* 1883.]

বিজ্ঞাপন।

১৮৮৩ সাল ১০ সেপ্টেম্বর।—মুনশী খাদেম হুসেনের মৃত্যু হওয়াতে শ্রীযুক্ত লেপ্টেনেণ্ট গবর্নর সাহেব মুসলমানদের বিবাহ ও তালাক এখ্তিয়ারমতে রেজিষ্টরী করিবার বিধান করণার্থ ১৮৭৬ সালের বঙ্গীয় ১ আইনের ৩ ধারামতে শ্রীযুক্ত মুনশী আবদুল ওয়াহেদকে লাইসেন্স দিয়া ফরীদপুর জিলার অন্তর্গত পালঙ্গ পোলীস থানার এলাকার মধ্যে মুসলমানদের বিবাহ ও তালাক রেজিষ্টরী করিবার ও মুসলমান রেজিষ্ট্রারের অন্যান্য ক্ষমতামতে কার্য্য করিবার ক্ষমতা দিলেন।

এফ, বি, পীকক,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের সেক্রেটরী।

---

বিজ্ঞাপন।

১৮৮৩ সাল ১০ সেপ্টেম্বর।—শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেব মুসলমানদের বিবাহ ও তালাক এখ্তিয়ারমতে রেজিষ্টরী করিবার বিধান করণার্থ ১৮৭৬ সালের বঙ্গীয় ১ আইনের ৩ ধারামতে চট্টগ্রাম জিলার অন্তর্গত সাতকনা্য থানার সামিল লোহাগোরা মৌজার শ্রীযুত মৌলবী গোলাম মো, ওানকে লাইসেন্স দিয়া চট্টগ্রাম জিলার অন্তর্গত কক্স্‌বাজার মহকুমার সামিল চকুরিয়া পোলীস থানার এলাকার মধ্যে মুসলমানদের বিবাহ ও তালাক রেজিষ্টরী করিবার ও মুসলমান রেজিষ্ট্রারের অন্যান্য ক্ষমতামতে কার্য্য করিবার ক্ষমতা দিলেন।

এফ, বি, পীকক,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের সেক্রেটরী।

---

বিজ্ঞাপন।

১৮৮৩ সালের ১০ সেপ্টেম্বর।—শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের প্রতি ফৌজদারী মোকদ্দমার কার্য্য প্রণালী বিষয়ক ১৮৮২ সালের ১০ আইনের ৩৫৭ ধারার শেষ প্রকরণ মতে যে ক্ষমতা প্রদত্ত হইয়াছে তদনুসারে তিনি, তৃতীয় শ্রেণীর মাজিষ্ট্রেটের ক্ষমতাপ্রাপ্ত মানভূমের অন্তর্গত রঘুনাথপুরের মুনসেফ মুনশী শ্রীযুত চক্রধর প্রসাদকে ফৌজদারী মোকদ্দমায় ইংরেজী ভাষায় সাক্ষ্য লিখিয়া লইবার ক্ষমতা দিলেন।

এফ, বি, পীকক,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের সেক্রেটরী।

## বঙ্গদেশের পবলিক ওর্কস ডিপার্টমেণ্ট।

১৮৮৩ সাল ১৭ সেপ্টেম্বর।

৩০৮ নম্বর।—নিয়োগ।—রাজকার্য্যোপলক্ষে শ্রীযুত এচ, বেল সাহেবের সিমলায় গমনপ্রযুক্ত কিয়ৎকালের নিমিত্ত অনুপস্থিতিকালে অথবা যাবৎ অন্য আজ্ঞা না হয়, বঙ্গদেশের উত্তর দিকের ও ত্রিহুত ষ্টেট রেলওয়ের বর্দ্ধিতাংশের প্রধান ইঞ্জিনিয়র শ্রীযুত এফ, বি, ওয়াকর সাহেব আপন কর্ম্মাতিরিক্ত ঢাকা ও ময়মনসিংহ ষ্টেট রেলওয়ের কার্য্যভার ধারণার্থে নিযুক্ত হইলেন। শ্রীযুত ওয়াকর সাহেব ১৮৮৩ সালের ৩১ আগষ্টের অপরাহ্নে ঢাকা ও ময়মনসিংহ ষ্টেট রেলওয়ের কার্য্যের ভার গ্রহণ করিলেন।

৩০৯ নম্বর।—ছুটী।—ঢাকা ও ময়মনসিংহ ষ্টেট রেলওয়েতে নিযুক্ত দ্বিতীয় শ্রেণীর আসিষ্টাণ্ট ইঞ্জিনিয়র শ্রীযুত ই, সি, এলিয়ট সাহেব, ১৮৮৩ সালের ১৫ সেপ্টেম্বর অবধি এক মাসের অসুখের ছুটী পাইলেন।

সিবিল অট্টালিকা বিষয়ক।

১৮৮৩ সাল ১৭ সেপ্টেম্বর।

৩১০ নম্বর।—বিজ্ঞাপন।—রাজকীয় কার্য্যের নিমিত্তে অর্থাৎ পাবনা জিলার অন্তর্গত রোকনপুর পরগণার তালাই তরফের পাবনা নগরে বর্ত্তমান পথকরের আফিস বাড়ীর পশ্চিম দিকে কাগজপত্র রাখিবার ঘর নির্ম্মাণার্থে এবং উক্ত পথকর আফিসের হাতা বৃদ্ধি করিবার জন্যে পাবনার পথকর কমিটীর অর্থব্যয়ে গবর্ণমেণ্ট কর্ত্তৃক ভূমি লওয়া আবশ্যক, বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের নিকট এই কথা প্রকাশ হওয়াতে এই সংবাদ দেওয়া গেল। পূর্ব্বোক্ত কার্য্যের নিমিত্তে কথিতমতে ক্রমান্বয়ে ন্যূনাধিক ৸৵ ছটাক ও ।।১।।৵ ছটাক পরিমিত দুই খণ্ড ভূমির প্রয়োজন।

১ নং খণ্ডের,—উত্তর সীমা মসজিদের হাতা, দক্ষিণ ও পূর্ব্ব সীমা পথকরের আফিসের হাতা, এবং পশ্চিম সীমা সাধারণের পথ, পরিমাণ ৸৵ ছটাক।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৮৩। ২৫ সেপ্টেম্বর।]

*Plot No.* 2—Is bounded on the north by jote land of Baboo Nitta Gopal Roy and house of Sita Nath Sarkar; on the south by the road cess office building; on the west by the musjid compound; and on the east by the house of Sannoo Pramanic (Baboorchee) and Delbar Shaik—area 11 cottahs 10 chittacks.

This declaration is made, under the provisions of section 6 of Act X of 1870, to all whom it may concern.

*The 18th September* 1883.

*No.* 311.—*Transfer.*—Baboo Krith Chunder Chowdhry, Assistant Engineer, first grade, is transferred, in the interests of the public service, from the Nuddea Rivers to the Northern Drainage and Embankment Division.

*No.* 312.—*Leave* —Mr J. T. Simpson, Executive Engineer, third grade, has been granted an extension of furlough for six months by Her Majesty's Secretary of State for India.

IRRIGATION.

*The 18th September* 1883.

*No.* 313.—*Declaration.*—Whereas it appears to the Lieutenant-Governor of Bengal that land is required to be taken by Government at a public expense for a public purpose, viz., for the construction of a retired line of towpath along the Roopsha River, opposite to Khoolna bank in the 115th and 116th mile of the Eastern Canal Route in the district of Khoolna, it is hereby declared that for the above purpose a strip of land about 2,760 feet in length and 68 feet average width, measuring, more or less, 13 beegahs 6 cottahs and 5 chuttacks of standard measurement, bounded on the east by lands belonging to Baboo Tareenee Churn Chowdry, Mr. Rainy, and Baboo Poresh Nauth Singh; west by the river Roopsha or old Government towpath, as the case may be; north by land belonging to Baboo Tareenee Churn Chowdry; and south by the old Government towpath, is required within the aforesaid district.

This declaration is made, under the provisions of section 6 of Act X of 1870, to all whom it may concern.

*No.* 314.—*Declaration.*—Whereas it appears to the Lieutenant-Governor of Bengal that land is required to be taken by Government at the public expense for a public purpose, viz., for a road from the Balasore Customs House to the Government Workshop in the village of Mahamadpur, pergunnah Sunhat, zillah Balasore, it is hereby declared that for the above purpose a piece of land on the bank of the Burabalang, running from the Balasore Customs House to the Government Workshop, and measuring, more or less, 33 poles of standard measurement, is required within the aforesaid village of Mahamedpur.

This declaration is made, under the provisions of section 6 of Act X of 1870, to all whom it may concern.

RAILWAY.

*The 18th September* 1883.

*No* 315 —*Declaration.*—Whereas it appears to the Lieutenant-Governor of Bengal that land is required to be taken by Government at the public expense for a public purpose, viz., for the extension of the Poradah section of Northern Bengal State Railway in the villages of Damookdea, Kheomodia, Ramkissenpur. Gopenathpur, in Kushtea sub-division of the Nuddea district, it is hereby declared that for the above purposes a strip of land measuring, more or less, seven miles in length, with an average width of 200 feet or thereabout, is required within the aforesaid villages.

This declaration is made, under the provisions of section 6 of Act X of 1870, to all whom it may concern.

G. F. E. S NEILL, *Major*, M.S.C.,
*Under-Secy. to the Govt. of Bengal, P. W. Dept.*

[*Government Gazette,* 25*th September* 1883.]

২ নং খণ্ডের,—উত্তর সীমা বাবু নৃত্যগোপাল রায়ের যোত জমি, ও সীতানাথ সরকারের বাড়ী, দক্ষিণ সীমা পথকরের আফিসবাড়ী, পশ্চিম সীমা মসজীদের হাতা এবং পূর্ব্ব সীমা সাধু প্রামাণিক (বাবুর্চী) ও দেলওয়ার শেখের বাড়ী, পরিমাণ ॥১৷৴ ছটাক।

উক্ত ভূমিতে যাঁহাদের সম্পর্ক থাকে তাঁহাদের অবগত্যর্থে ১৮৭০ সালের ১০ আইনের ৬ ধারার বিধানমতে এই সংবাদ দেওয়া গেল।

১৮৮৩ সাল ১৮ সেপ্টেম্বর।

৩১১ নম্বর।—স্থানান্তর প্রেরণ।—প্রথম শ্রেণীর আসিষ্টাণ্ট ইঞ্জিনিয়র শ্রীযুত বাবু কীর্ত্তিচন্দ্র চৌধুরী রাজকার্য্যের স্বার্থের নিমিত্তে নদীয়ার নদীখণ্ডহইতে উত্তর জলপ্রণালী ও বাঁধখণ্ডে প্রেরিত হইলেন।

৩১২ নম্বর।—ছুটী।—ভারতবর্ষের পক্ষে শ্রীশ্রীমতীর ষ্টেট সেক্রেটরী সাহেব তৃতীয় শ্রেণীর একজেকিউটিব ইঞ্জিনিয়র শ্রীযুত জে, টি, সিমসন সাহেবকে আর ছয় মাসের নিয়মিত ছুটী দিয়াছেন।

জলসেচন বিষয়ক।

১৮৮৩ সাল ১৮ সেপ্টেম্বর।

৩১৩ নম্বর।—বিজ্ঞাপন।—রাজকীয় কার্য্যের নিমিত্তে অর্থাৎ খুলনা জিলার অন্তর্গত পূর্ব্বদিকের খালের পথের ১১৫ ও ১১৬ মাইলে খুলনাধারের সম্মুখে রূপসা নদীর ধারে২ গুণ টানিবার পথ পিছাইয়া করিবার জন্যে রাজকীয় অর্থব্যয়ে গবর্ণমেণ্ট কর্তৃক ভূমি লওয়া আবশ্যক, বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের নিকট এই কথা প্রকাশ হওয়াতে এই সংবাদ দেওয়া গেল। পূর্ব্বোক্ত কার্য্যের নিমিত্তে উক্ত জিলার প্রায় ১৭৬০ ফু° দীর্ঘ ও গড়ে ৬৮ ফুট প্রস্থ অর্থাৎ কষ্টিমতে ন্যূনাধিক ১৩৷১৷৴ ছটাক পরিমিত এক খণ্ড ভূমির প্রয়োজন। উক্ত ভূমির পূর্ব্ব সীমা বাবু তারিণীচরণ চৌধুরীর ও রেণী সাহেবের এবং বাবু পরেশনাথ সিংহের জমি, পশ্চিম সীমা স্থলবিশেষে রূপসানদী বা গবর্ণমেণ্টের পুরাতন গুণটানিবার পথ, উত্তর সীমা বাবু তারিণীচরণ চৌধুরীর জমি, ও দক্ষিণ সীমা গবর্ণমেণ্টের পুরাতন গুণটানিবার পথ।

উক্ত ভূমিতে যাঁহাদের সম্পর্ক থাকে তাঁহাদের অবগত্যর্থে ১৮৭০ সালের ১০ আইনের ৬ ধারার বিধানমতে এই সংবাদ দেওয়া গেল।

৩১৪ নম্বর।—বিজ্ঞাপন।—রাজকীয় কার্য্যের নিমিত্তে অর্থাৎ বালেশ্বর জিলার অন্তর্গত সুনহাট পরগনার মহম্মদপুর গ্রামে বালেশ্বরের কষ্টম হৌস অবধি গবর্ণমেণ্টের কারখানা বাটী পর্য্যন্ত পথের জন্যে রাজকীয় অর্থব্যয়ে গবর্ণমেণ্ট কর্তৃক ভূমি লওয়া আবশ্যক, বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের নিকট এই কথা প্রকাশ হওয়াতে এই সংবাদ দেওয়া গেল। পূর্ব্বোক্ত কার্য্যের নিমিত্তে উক্ত মহম্মদপুর গ্রামে বড় বলঙ্গের ধারে বালেশ্বরের কষ্টম হৌস অবধি গবর্ণমেণ্টের কারখানাপর্য্যন্তগামি কষ্টিমতে ন্যূনাধিক ৩৩ পোল পরিমিত একখণ্ড ভূমির প্রয়োজন।

উক্ত ভূমিতে যাঁহাদের সম্পর্ক থাকে তাঁহাদের অবগত্যর্থে ১৮৭০ সালের ১০ আইনের ৬ ধারার বিধানমতে এই সংবাদ দেওয়া গেল।

রেলওয়ে বিষয়ক।

১৮৮৩ সাল ১৮ সেপ্টেম্বর।

৩১৫ নম্বর।—বিজ্ঞাপন।—রাজকীয় কার্য্যের নিমিত্তে অর্থাৎ নদীয়া জিলার অন্তর্গত কুষ্টিয়া মহকুমার সামিল মামুকদিয়া, খেওরদিয়া, রামকৃষ্ণপুর, গোপীনাথপুর গ্রামে বঙ্গদেশের উত্তরদিকের ষ্টেট রেলওয়ের পোড়াদহ অংশের বৃদ্ধি করিবার জন্যে রাজকীয় অর্থব্যয়ে গবর্ণমেণ্ট কর্তৃক ভূমি লওয়া আবশ্যক, বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের নিকট এই কথা প্রকাশ হওয়াতে এই সংবাদ দেওয়া গেল। পূর্ব্বোক্ত কার্য্যের নিমিত্তে উক্ত সকল গ্রামে ন্যূনাধিক সাত মাইল দীর্ঘ ও গড়ে প্রায় ২০০ ফুট প্রস্থ এক খণ্ড ভূমির প্রয়োজন।

উক্ত ভূমিতে যাঁহাদের সম্পর্ক থাকে তাঁহাদের অবগত্যর্থে ১৮৭০ সালের ১০ আইনের ৬ ধারার বিধানমতে এই সংবাদ দেওয়া গেল।

জি, এফ, ই, এল, নীল, মেজর, এম, এস. সি,
পবলিক ওকস ডিপার্টমেণ্টে,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের ছোট সেক্রেটরী।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৮৩। ২৫ সেপ্টেম্বর।]



# গবর্ণমেণ্ট গেজেট

মঙ্গলবার, ১৮৮৩ সাল, ২৫ সেপ্টেম্বর।

## সপ্তম খণ্ড।

### বঙ্গদেশস্থ ফোর্ট উইলিয়ম রাজধানীর হাই কোর্টের আদেশমতে প্রচারিত সরকুলর।

### দেওয়ানী সরকুলর অর্ডর।

৩ নম্বর। ১৮৮৩ সাল, ১১ মে।

দেওয়ানী বিধি ও অর্ডরের ২৭৭ পৃষ্ঠায় ৫ অধ্যায়ের ২৯খ ধারার পর ও ৩০ ধারার পূর্ব্বে নিম্নলিখিত কথাগুলি দিতে হইবে।—

২৯ গ। [ভারতবর্ষীয় গবর্ণমেণ্টের ১৮৮৩ সালের ১৮ আপ্রিলের ৩৬১ নং বিজ্ঞাপন—১৮৮৩ সালের ১১ মের ৩ নং সরকুলর অর্ডর।]—মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণরজেনরল সাহেবের প্রতি আদালতের রসুম বিষয়ক ১৮৭০ সালের আইনের ২৬ ও ৩৫ ধারামতে যে ক্ষমতা এবং এতৎপক্ষে অন্য যে সকল ক্ষমতা প্রদত্ত হইয়াছে, তদনুসারে কার্য্য করিয়া এবং ফিনান্সিয়াল ডিপার্টমেণ্টে ভারতবর্ষীয় গবর্ণমেণ্টের ১৮৭৫ সালের ৫ মার্চ্চের ৫২০ নং বিজ্ঞাপন ও তদ্বিষয়ে অন্য সকল বিজ্ঞাপন রহিত করিয়া তিনি নিম্নলিখিত আদেশ প্রচার করিলেন।—

১।—উক্ত আইনমতে আদেয় ফী কোন স্থলে ১০ টাকার কম হইলে, কেবল আটাল ইষ্টাম্প দ্বারা সেই ফী দিতে হইবে। এইক্ষণে প্রচলিত "কোর্ট ফী" এই শব্দ যে টিকিটে লেখা থাকে, হয়, সেই আটাল ইষ্টাম্প অথবা এইক্ষণে যে আটাল ইষ্টাম্প ব্যবহার করা যাইতেছে, তদতিরিক্ত বা তাহা রহিত করিয়া পরে ব্যবহারার্থে যাহা দেওয়া যাইবে, এমত যে টিকিটে "কোর্ট ফী" এই শব্দ লেখা থাকে, তাহার আকার, আয়তন বা ছাঁচ অন্যরূপ হইলেও সেই আটাল ইষ্টাম্প দিলে চলিবে।

২।—উক্ত আইনমতে আদেয় ফী কোন স্থলে ১০ টাকা বা তাহার অধিক হইলে "কোর্ট ফী" এইং শব্দ অঙ্কিত ছাপা করা ইষ্টাম্প দ্বারা সেই ফী দিতে হইবে। ১০ টাকার কম ভগ্নাংশ পূরণার্থে কেবল আটাল ইষ্টাম্প দেওয়া যাইবে।

৩।—কোন স্থলে উক্ত আইনমতে আদেয় ফী এক আনার ভগ্নাংশ হইলে, সেই ভগ্নাংশ ত্যাগ করিতে হইবে।

৪।—এই বিজ্ঞাপন ১৮৮৩ সালের জুন মাসের ১ তারিখ অবধি বলবৎ হইবে।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৮৩। ২৫ সেপ্টেম্বর।]

৪ নং সাধারণপত্র।

সমুদয় জিলার জজ সাহেবদের প্রতি।

কলিকাতা, ১৮৮৩ সাল ৩ মে।

হাই কোর্ট।
ইংরাজী কার্য্যবিভাগ।
দেওয়ানী।

আমি আদেশ প্রাপ্ত হইয়া আপনাদিগকে জানাইতেছি যে, এতৎসংযুক্ত তালিকায় যেং পাঠের উল্লেখ আছে, সাধারণ ব্যবহারের নিমিত্ত হাই কোর্ট সেইং পাঠ মুদ্রিত করিবার ক্ষমতা দিয়াছেন। যেং পাঠের পার্শ্বে যেং ভাষা লেখা আছে, সেইং ভাষায় সেইং পাঠ অল্প দিনের মধ্যে ষ্টেশনরীর সুপরিন্টেণ্ডেণ্টের আফিস হইতে পাওয়া যাইতে পারিবে। আপনার আফিসে যাহা দরকার হয়, তজ্জন্য আপনি উক্ত কার্য্যকারকের নিকট ইণ্ডেণ্ট পাঠাইবেন।

সি, এ উইলকিন্স,
একটিং রেজিষ্ট্রার।

১৮৮৩ সালের ৩ মের ৪ নং সাধারণপত্র।

| ষ্টেশনরীর সুপরিন্টেণ্ডেণ্ট সাহেবের তালিকায় হাই কোর্টের অনুমোদিত পাঠের ক্রমিক নম্বর। | পাঠের বর্ণনা। | যেং ভাষায় মুদ্রিত। |
|---|---|---|
| দেওয়ানী মোকদ্দমার কার্য্য-প্রণালীবিষয়ক আইন-ঘটিত ৭৬ নং। | ডিক্রীজারীক্রমে ক্রোক। অন্য কোন ব্যক্তির তৎ-কণাৎ দখল পাইবার অধিকার বা স্বত্বাধীনে যে অস্থাবর সম্পত্তি প্রতিবাদী পাইতে স্বত্ববান, ক্রোক করিবার সম্পত্তি তদ্রূপ সম্পত্তি হইলে, নিষেধসূচক আজ্ঞা, দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালীবিষয়ক আইনের ২৬৮ ধারা। | ইংরাজী, বাঙ্গালা, হিন্দী ও উড়িয়া। |
| ঐ ৭৭ নং ... | ক্রোক। কোন বিচারালয়ের কিম্বা গবর্ণমেন্টের কোন কা র্যকারকের হাতে যে টাকা বা সিকুরিটী থাকে, তাহা লইয়া সম্পত্তি হইলে নিষেধসূচক আজ্ঞা, দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনের ২৭২ ও ৪৮৬ ধারা। | ঐ |
| ঐ ৭৮ নং ... | টাকার ডিক্রীজারীক্রমে সম্পত্তি নীলাম করিবার ওয়া-রন্ট, দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনের ২৮৭ ধারা। | ঐ |
| ঐ ৭৯ নং ... | আদালতে টাকা দিবার নোটিস, ৩৭৭ ধারা ... | বাঙ্গালা, হিন্দী ও উড়িয়া। |
| ঐ ৮০ নং ... | নিষ্পত্তির পূর্ব্বে ক্রোককরণ ও ডিক্রী শোধ করিবার জামিন দিবার আজ্ঞা, ৪৮৪ ধারা। | ইংরাজী, বাঙ্গালা, হিন্দী ও উড়িয়া। |
| ঐ ৮১ নং ... | জামিন না দিবার প্রমাণ দেওয়া গেলে নিষ্পত্তির পূর্ব্বে ক্রোককরণ, ৪৮৫ ধারা। | ঐ |
| ঐ ৮২ নং ... | কিয়ৎকালীন নিষেধসূচক আজ্ঞা, ৪৯২ ধারা ... | ঐ |
| ঐ ৮৩ নং ... | দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনের ১০৮ বা ৬২৩ ধারামতে মোকদ্দমার পুনঃ শ্রবণের বা সমালোচনের প্রার্থনা হইলে সাক্ষী তলব করিবার রবকারী। | ঐ |
| দেওয়ানী বিবিধ ১৩ নং ... | ১৮৬৫ সালের ১০ আইনের ২৫০ ধারা ও ১৮৮১ সালের ৫ আইনের ৬৯ ধারামত নোটিস। | বাঙ্গালা, হিন্দী, ও উড়িয়া (ইংরাজী পাঠ ছাপা আছে) |
| ঐ ২৭ নং ... | নীলামের ঘোষণাপত্র স্থির করিবার নিমিত্ত নির্দ্দিষ্ট দিনের নোটিস, ১৮৮০ সালের ৩০ আগষ্টের ৩১ নং সরকুলর অর্ডর। | বাঙ্গালা, হিন্দী ও উড়িয়া। |
| ঐ ২৮ নং ... | ১৮৬৯ সালের বঙ্গীয় ৮ আইনের ৭৫ ধারামতে ফসল ক্রোক কার্য্যের সাহায্য করণার্থ পেয়াদা পাঠাইবার পরওয়ানা। | ঐ |

[ গবর্ণমেন্ট গেজেট। ১৮৮৩। ২৫ সেপ্টেম্বর। ]

১৮৮৩ সালের ৩ মের ৪ নং সাধারণপত্র চলিতেছে।

| চৈদনবীর সুপরিন্টেণ্ডেণ্ট সাহেবের তালিকায় হাই কোর্টের অনুমোদিত পাঠের ক্রমিক নম্বর। | পাঠের বর্ণনা। | যেং ভাষায়মুদ্রিত। |
|---|---|---|
| দেওয়ানী বিবিধ ২৯ নং ... | ১৮৬৯ সালের বঙ্গীয় ৮ আইনের ৮০ ধারার শেষাংশমত ঘোষণাপত্র। | বাঙ্গালা, হিন্দী ও উড়িয়া। |
| ঐ ৩০ নং ... | ১৮৬৯ সালের বঙ্গীয় ৮ আইনের ৮১ ধারামত সর্টিফিকেট। | ঐ |
| ঐ ৩১ নং ... | খাজানার মোকদ্দমার বাদীদের সকাংশীদের প্রতি নোটিস যে তাঁহারা উপস্থিত হইয়া জবাব দেন, তাঁহারা বাদীস্বরূপ ঐ মোকদ্দমায় যোগ দিতে চাহেন কি না। | ঐ |
| ঐ ৩২ নং ... | ১৮৬৯ সালের বঙ্গীয় ৮ আইনের ৫৯ ও ৬০ ধারামত নীলামের ঘোষণাপত্র জারী করাইবার নিমিত্ত নাজীরের উপর আজ্ঞা। | ঐ |
| ঐ ৫৬ নং ... | নকল পাইবার দরখাস্তের রেজিষ্টর (১৮৮০ সালের ১ অক্টোবরের ৩৫ নং, সরকুলার অর্ডর।) | ইংরাজী, বাঙ্গালা ও হিন্দী। |

২নং সাধারণ পত্র।

বঙ্গ ও আসাম দেশের সমুদয় ফৌজদারী বিচারসম্পর্কীয় কর্ত্তৃপক্ষদের প্রতি।

কলিকাতা, ১৮৮৩ সাল, ১১ মে।

হাই কোর্ট।
ইংরাজী কার্য্যবিভাগ।
ফৌজদারী।

১৮৮৩ সালের ২১ আপ্রিলের ইণ্ডিয়া গেজেটের প্রথম খণ্ডের ১৮৯ পৃষ্ঠায় প্রকাশিত ভারতবর্ষীয় গবর্ণমেন্টের ১৮ আপ্রিলের ৩৬১ নং বিজ্ঞাপনের প্রতি আপনাদের বিশেষ মনোযোগ আকর্ষণ করিয়া এই অনুরোধ করিতে আদেশ প্রাপ্ত হইয়াছি যে, কোর্ট ফী ইষ্টাম্প ব্যবহার করিবার সম্বন্ধে তাহাতে যে আজ্ঞা আছে, তাহা আপনং আদালতে ও আফিসে নিয়মিতরূপে পালিত হয়, ইহা আপনারা দেখিবেন।

২। সহজে দেখিবার জন্যে ঐ বিজ্ঞাপনের নকল ইহার সঙ্গে দেওয়া গেল।

সি, এ, উইনকিন্স,
একটিং রেজিষ্ট্রার।

ভারতবর্ষীয় গবর্ণমেন্টের ১৮৮৩ সালের ১৮ আপ্রিলের ৩৬১ নং বিজ্ঞাপন।

মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেবের প্রতি আদালতের রসুম বিষয়ক ১৮৭০ সালের আইনের ২৬ ও ৩৫ ধারামতে যে ক্ষমতা এবং এতৎপক্ষে অন্য যে সকল ক্ষমতা প্রদত্ত হইয়াছে, তদনুসারে কার্য্য করিয়া এবং ফিনানশাল ডিপার্টমেন্টে ভারতবর্ষীয় গবর্ণমেন্টের ১৮৭৫ সালের ৫ মার্চের ১৫২০ নং বিজ্ঞাপন ও তদ্বিষয়ে অন্য সকল বিজ্ঞাপন রহিত করিয়া তিনি নিম্নলিখিত আদেশ প্রচার করিলেন।

১।—উক্ত আইনমতে আদেয় ফী কোন স্থলে ১০৲ টাকার কম হইলে, কেবল আটাল ইষ্টাম্পদ্বারা সেই ফী দিতে হইবে। এইক্ষণে প্রচলিত "কোর্টফী" এই শব্দ যে টিকিটে লেখা থাকে, হয়, সেই আটাল ইষ্টাম্প অথবা এইক্ষণে যে আটাল ইষ্টাম্প ব্যবহার করা যাইতেছে, তদতিরিক্ত বা তাহা রহিত করিয়া পরে ব্যবহারার্থে যাহা দেওয়া যাইবে, এমত যে টিকিটে "কোর্টফী" এই শব্দ লেখা থাকে, তাহার আকার, আয়তন বা ছাঁচ অন্যরূপ হইলেও সেই আটাল ইষ্টাম্প দিলে চলিবে।

২।—উক্ত আইনমতে আদেয় ফী কোন স্থলে দশটাকা বা তাহার অধিক হইলে, "কোর্টফী" এই ২ শব্দ অঙ্কিত ছাপা করা ইষ্টাম্প দ্বারা সেই ফী দিতে হইবে। দশ টাকার কম ভগ্নাংশ পুরণার্থে কেবল আটাল ইষ্টাম্প দেওয়া যাইবে।

৩।—কোন স্থলে উক্ত আইনমতে আদেয় ফী এক আনার ভগ্নাংশ হইলে, সেই ভগ্নাংশ ত্যাগ করিতে হইবে।

৪।—এই বিজ্ঞাপন ১৮৮৩ সালের জুন মাসের ১ তারিখ অবধি বলবৎ হইবে।

[গবর্ণমেন্ট গেজেট। ১৮৮৩। ২৫ সেপ্টেম্বর।]

## দেওয়ানী সরকুলর অর্ডর।

৪ নম্বর। ১৮৮৩ সাল ১৮ জুন।

দেওয়ানী সাধারণ বিধি ও সরকুলর অর্ডরের ২৯৪ পৃষ্ঠায় ৫ অধ্যায়ের ৪১ ধারার (জ) প্রকরণের পর নিম্নলিখিত কথাগুলি দিতে হইবে।—

(জ জ) যখন কোন ডিক্রী, নিষ্পত্তি বা আজ্ঞার নকল দেওয়া যায়, তখন আপীল আদালতের অবগতির নিমিত্ত নিম্নলিখিত কথা ঐ নকলের পৃষ্ঠে নিম্নলিখিত পাঠে অবশ্যই লিখিতে হইবে (১৮৭৭ সালের ১৫ আইনের ১২ ধারা)। তদর্থে ইষ্টাম্প ব্যবহার করা যাইতে পারিবে।—

নকল পাইবার দরখাস্তের তারিখ ... ...
আবশ্যক ইষ্টাম্প কাগজ দিবার তারিখ ... ...
যে তারিখে নকল দিবার জন্য প্রস্তুত ছিল ... ...
দরখাস্তকারীকে নকল দিবার তারিখ ... ...

---

## ফৌজদারী সরকুলর অর্ডর।

১ নম্বর। ১৮৮৩ সাল, ১৮ জুন।

ফৌজদারী সাধারণ বিধি ও সরকুলর অর্ডরের ১১৮ পৃষ্ঠায় ৬ অধ্যায়ের ৪০ ধারার (জ) প্রকরণের পর নিম্নলিখিত কথাগুলি দিতে হইবে।—

(জজ) যখন কোন ডিক্রী, নিষ্পত্তি বা আজ্ঞার নকল দেওয়া যায়, তখন আপীল আদালতের অবগতির নিমিত্ত নিম্নলিখিত কথা ঐ নকলের পৃষ্ঠে নিম্নলিখিত পাঠে অবশ্যই লিখিতে হইবে (১৮৭৭ সালের ১৫ আইনের ১২ ধারা)। তদর্থে ইষ্টাম্প ব্যবহার করা যাইতে পারিবে —

নকল পাইবার দরখাস্তের তারিখ ... ...
আবশ্যক ইষ্টাম্প কাগজ দিবার তারিখ ... ...
যে তারিখে নকল দিবার জন্য প্রস্তুত ছিল ... ..
দরখাস্তকারীকে নকল দিবার তারিখ ... ...

---

## দেওয়ানী সরকুলর অর্ডর।

৫ নম্বর। ১৮৮৩ সাল ১৮ জুলাই।

দেওয়ানী বিধি ও অর্ডরের ২৭৭ পৃষ্ঠায় ৫ অধ্যায়ের ২৯ খ ধারার পরিবর্ত্তে নিম্নলিখিত কথাগুলি দিতে হইবে।—

২৯খ [ভারতবর্ষীয় গবর্ণমেণ্টের ১৮৮১ সালের ২০ অক্টোবরের ৩৬৮১ নং বিজ্ঞাপন— ১৮৮১ সালের ১৩ ডিসেম্বরের ৩১ নং সরকুলর অর্ডর] দেওয়ানী আমানতী টাকা পঁচিশ টাকার অধিক না হইলে, ঐ টাকা পাইবার আজ্ঞা নিমিত্ত যে দরখাস্ত হয় তাহাতে আদালতের রসুম বিষয়ক ১৮৭০ সালের আইনের ২ তফসীলের ১ প্রকরণের (খ) দফার ২য় পদমতে যে ফী দিতে হয়, মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেব উক্ত আইনের ৩৫ ধারার প্রদত্ত ক্ষমতানুসারে কার্য্য করিয়া ব্রিটিষ ভারতবর্ষের সর্ব্বত্র সেই ফী না লইবার আজ্ঞা করিলেন।

২৯খ। [ফিনান্শ্যাল ডিপার্টমেণ্টে ভারতবর্ষীয় গবর্ণমেণ্টের ১৮৮৩ সালের ১৬ ফেব্রুয়ারির ৮৪৯ নং বিজ্ঞাপন (১)— ১৮৮৩ সালের ১৮ জুলাইর ৫ নং সরকুলর অর্ডর]—আমানতী টাকা পঁচিশ টাকার অধিক না হইলে ঐ টাকা পাইবার আজ্ঞা নিমিত্ত যে দরখাস্ত হয় তাহাতে আদালতের রসুম বিষয়ক ১৮৭০ সালের আইনের ২ তফসীলের ১ প্রকরণের (ক) দফার ৪র্থ পদমতে ও (খ) দফার ২য় পদমতে যে ফী দিতে হয়, মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেব উক্ত আইনের ৩৫ ধারার প্রদত্ত ক্ষমতানুসারে কার্য্য করিয়া ও এই ডিপার্টমেণ্টের ১৮৮১ সালের ২০ অক্টোবরের ৩৬৮১ নং বিজ্ঞাপন রহিত করিয়া ব্রিটিষ ভারতবর্ষের সর্ব্বত্র সেই ফী না লইবার আজ্ঞা করিয়াছেন। কিন্তু এরূপ স্থলে আবশ্যক যে, আমানতী টাকা যে তারিখে দরখাস্তকারী ব্যক্তিকে প্রথমে দেয় হয়, সেই তারিখ অবধি তিন মাসের মধ্যে দরখাস্ত করা হয়।

(১) ১৮৮১ সালের ১৭ ফেব্রুয়ারির ইণ্ডিয়া গেজেটের ১ খণ্ডের ১২২ পৃষ্ঠ. দেখ।

২। ১৮৮১ সালের ১৩ ডিসেম্বরের ৩১ নং সরকুলর অর্ডর রহিত করা গেল।

Raj Krishna Mukhopadhyaya, M. A. and B.L., *Bengali Translator.*

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৮৩। ২৫ সেপ্টেম্বর]

# রাজস্ব বিষয়ক সরক্যুলর।

## ১৮৮৩ সাল, জুন মাস।

### মাননীয় শ্রীযুত এচ, এল, ডাম্পিয়র সাহেব সি, আই, ই

#### ৫ নম্বর।

১৮৮২ সালের অক্টোবর মাসের ১নং সরকুলার অর্ডরের অনুক্রমে ও ভারতবর্ষীয় গবর্ণমেণ্টের আদেশানুসারে বোর্ড এই আজ্ঞা করিলেন যে, বোর্ডের বিধিপুস্তকের ৪৮ ও ৬২ পৃষ্ঠার B চিহ্নিত পরিশিষ্টের ১ নং চুক্তির পাণ্ডুলেখ্যের পাঠ হইতে পার্শ্বলিখিত যে কথাগুলি উদ্ধৃত হইল, তদন্তর্গত বন্ধনীর মধ্যস্থিত কথাগুলি ঐ পাঠ হইতে উঠাইয়া দিতে হইবে।

> ভারতবর্ষীয় গবর্ণমেণ্টের ১৮৮৩ সালের ৩০ আপ্রিলের ৫৪৪ নং নির্দ্ধারণ।
>
> "আর উক্ত সম্পত্তি বাবৎ নিয়মিতরূপে পূর্ব্বোক্ত লিখিত আজ্ঞামতে ব্যবহৃত হইয়া তাহার হিসাব দেওয়া না যায়, অথবা যাবৎ উক্ত খাজানাখানা হইতে নিয়মিতরূপে চালান ও অর্পণ করিয়া　　জিলার কর্ত্তৃপক্ষের আদেশমত কিম্বা　　গবর্ণমেণ্টের অনুমতিক্রমে তৎকালে ঐ কর্ত্তৃপক্ষের কার্য্যকারী অন্য ব্যক্তির আদেশমত ব্যক্তি ও স্থান হইতে সম্পূর্ণ ও সর্ব্বাবয়ব রসীদ পাওয়া না যায়, [অথবা পূর্ব্বোক্তরূপে ব্যবহার করা, হিসাব দেওয়া ও চালান করা না যায়] তাবৎ উক্ত সম্পত্তির ও তাহার প্রত্যেক অংশের নিমিত্ত উক্ত শ্রী　　র দায় রহিত হয় না।"

---

### শ্রীযুত এচ, এ, ককরেল সাহেব সি, এস, আই।

---

#### ৬ নম্বর।

আদালতের রসুম বিষয়ক আইনমতে যে ফী আদেয় হয়, তাহা ব্যক্ত করণার্থ ১৮৮৩ সালের জুলাই মাসের ১ তারিখ অবধি যে প্রকারের ইষ্টাম্প ব্যবহার করিতে হইবে, তৎসম্বন্ধে ২১ আপ্রিলের ও ২ জুনের ইণ্ডিয়া গেজেটে যথাক্রমে প্রকাশিত ১৮৮৩ সালের ১৮ আপ্রিল তারিখের ৩৬১ নং ও ১ জুন তারিখের ১২৫৬ নং ভারতবর্ষীয় গবর্ণমেণ্টের বিজ্ঞাপন উপলক্ষে নিম্নলিখিত বিধি ইষ্টাম্প বিষয়ক বিধিপুস্তকের ৩ পরিচ্ছেদের ও বোর্ডের বিধিপুস্তকের ২ বালামের ৭ অধ্যায়ের ৩ পরিচ্ছেদের বিধির পরিবর্ত্তে দিতে হইবে। এই বিধি স্থানীয় গবর্ণমেণ্ট অনুমোদন করিয়াছেন।—

৩ পরিচ্ছেদ।—বিচারসম্পর্কীয় বা কোর্ট ফী ইষ্টাম্প।

১। "Court Fee" এই শব্দ অঙ্কিত আটাল ও ছাপা করা ইষ্টাম্পকে কোর্ট ফী অর্থাৎ আদালতের রসুমের ইষ্টাম্প বলে, ও ১৮৭০ সালের ৭ আইনের ৩ ধারার বর্জ্জিত কথার নিয়মাধীনে উক্ত আইনমতে আদেয় ফী উক্ত ইষ্টাম্প দ্বারাই আদায় করিতে হইবে।

২। কোন স্থলে আদেয় ফী এক আনার ভগ্নাংশ হইলে, সেই ভগ্নাংশ ত্যাগ করিতে হইবে।

৩। ফী ১০৲ টাকার কম হইলে যে স্থলে একখানি আটাল ইষ্টাম্প দ্বারা তাহা দেওয়া যাইতে পারে, সেই স্থলে প্রয়োজনীয় মূল্যের একখানি আটাল ইষ্টাম্প দ্বারা ঐ ফী দিতে হইবে। কিন্তু যদি একখানি আটাল ইষ্টাম্প দ্বারা তাহা দিতে পারা না যায়, কিম্বা প্রয়োজনীয় মূল্যের একখানি আটাল ইষ্টাম্প যদি পাওয়া না যায়, তবে তদপেক্ষা কম মূল্যের যাহা পাওয়া যাইবে তাহাই ব্যবহার করিতে হইবে ও ঠিক ফীর টাকা পূরণার্থ যাহা আবশ্যক হয় অপেক্ষাকৃত ন্যূন মূল্যের এরূপ এক বা অধিক খানি আটাল ইষ্টাম্প ব্যবহার দ্বারা ন্যূনতা পূরণ করিতে হইবে।

৪। ফী ১০৲ টাকা বা তাহার অধিক হইলে যে স্থলে ছাপা করা একখানি ইষ্টাম্প দ্বারা তাহা দেওয়া যাইতে পারে, সেইস্থলে প্রয়োজনীয় মূল্যের ছাপা করা একখানি ইষ্টাম্প দ্বারা ঐ ফী দিতে হইবে। কিন্তু যদি ছাপা করা একখানি ইষ্টাম্প দ্বারা তাহা দিতে পারা না যায় কিম্বা প্রয়োজনীয় মূল্যের ছাপা করা একখানি ইষ্টাম্প যদি পাওয়া না যায়, তবে তদপেক্ষা ন্যূন মূল্যের ছাপা করা যে একখানি ইষ্টাম্প পাওয়া যাইবে তাহাই ব্যবহার করিতে হইবে, ও ঠিক ফীর টাকা পূরণার্থ যাহা আবশ্যক হয় অপেক্ষাকৃত ন্যূন মূল্যের এরূপ এক বা অধিক খানি ছাপা করা ইষ্টাম্প ব্যবহার দ্বারা দশ টাকার কম ভগ্নাংশ পূরণার্থ আটাল ইষ্টাম্প সংযোগে ন্যূনতা পূরণ করিতে হইবে।

৫। ইহার পূর্ব্ব দুই ধারামতে প্রয়োজনীয় মূল্যের এক খানি ইষ্টাম্প ঠিকে পাওয়া না গেলে, জিলার কালেক্টর সাহেব কিম্বা সদর বা মহকুমার খাজানাখানার অধ্যক্ষতা ভারপ্রাপ্ত কর্ত্তৃপক্ষ সেই মর্ম্মের সর্টিফিকেট দিবেন, কিন্তু আদেয় ফী ৭৲ টাকার অধিক না হইলে লাইসেন্সপ্রাপ্ত কোর্ট ফী ইষ্টাম্প বিক্রেতাও ঐরূপ সর্টিফিকেট দিতে পারিবেন। উল্লিখিত সর্টিফিকেট নিদর্শনপত্রে লাগাইয়া তৎসহ দাখিল করিতে হইবে।

[ গবর্ণমেণ্ট গেজেট। ১৮৮৩। ২৫ সেপ্টেম্বর। ]

৬। ৪ ধারামতে যে আটাল ইষ্টাম্প ব্যবহার করা যায় তাহা ফী দিবার নিমিত্ত ব্যবহৃত অত্যধিক মূল্যের ছাপা করা ইষ্টাম্পের উপর বসাইতে হইবে কিম্বা লেখনীয় নিদর্শনপত্রের প্রথম ভাতে এমত ভাবে বসাইতে হইবে যেন ইষ্টাম্পের উপর লেখা মূল্য ঢাকা না পড়ে।

৭। কোন নিদর্শনপত্র পূর্ব্ব কএক ধারানুযায়ি ইষ্টাম্প করা না হইয়া অন্যরূপে ইষ্টাম্প করা হইলে তাহা আদালতের রসুম বিষয়ক ১৮৭০ সালের আইনের ২৮ ধারার অর্থমতে উপযুক্তমতে ইষ্টাম্প করা হয় না।

৮। আদালতের রসুম বিষয়ক আইনমতে আদেয় ফী দিবার নিমিত্ত দুই বা অধিক ছাপা করা ইষ্টাম্প ব্যবহার করা গেলে, উক্ত প্রত্যেক ইষ্টাম্পের উপর নিদর্শনপত্রের কতক অংশ লিখিতে হইবে, ও যিনি কি যাঁহারা ঐ নিদর্শনপত্র সম্পাদন করিলেন তিনি কিম্বা তাঁহারা প্রত্যেক ইষ্টাম্পের লেখা কথা আপন২ নাম স্বাক্ষর করিয়া প্রমাণ করিবেন।

৯। ফী দিবার নিমিত্ত ছাপা করা এক বা অধিক ইষ্টাম্প ব্যবহার করা গেলে ঐ কাগজের যে পৃষ্ঠে ইষ্টাম্প করা আছে সেই পৃষ্ঠে নিদর্শনপত্রের সমুদয় কথা লিখিতে কুলায় না দেখা গেলে, ঐ নিদর্শনপত্রের শেষ পর্য্যন্ত লিখিবার নিমিত্ত যত আবশ্যক তত শাদা কাগজ তাহাতে যোড়া যাইতে পারিবে, এবং ছাপা করা ইষ্টাম্প কাগজের ও শাদা কাগজের লেখা কথা যিনি কি যাঁহারা নিদর্শনপত্র সম্পাদন করিলেন তিনি কি তাঁহারা আপন২ নাম স্বাক্ষর করিয়া প্রমাণ করিবেন।

১০। স্বীয় পদোপলক্ষে কিম্বা লাইসেন্সপ্রাপ্ত প্রত্যেক বিক্রেতা সাধারণের নিকট বিক্রয় করণ কালে ক্রেতার নাম ও বিক্রয়ের তারিখ লিখিবার ও বিক্রেতার স্বাক্ষর করিবার জন্যে আদালতের রসুমের প্রত্যেক আটাল ইষ্টাম্পে যে শাদা স্থান রাখা গিয়াছে সেই স্থানে ক্রেতার নামও বিক্রয়ের তারিখ লিখিয়া স্বাক্ষর করিবেন।

১১। স্বীয় পদোপলক্ষে কিম্বা লাইসেন্সপ্রাপ্ত প্রত্যেক বিক্রেতা ছাপা করা আদালতের রসুমের যে প্রত্যেক ইষ্টাম্প বিক্রয় করেন, তাহার পৃষ্ঠে বিক্রয়ের তারিখ, ক্রেতার নাম ও কথায় ইষ্টাম্পের সম্পূর্ণ মূল্য লিখিয়া সেই পৃষ্ঠলিপিতে আপনি স্বাক্ষর করিবেন।

১২। আদালতের রসুম বিষয়ক ১৮৭০ সালের ৭ আইনমতে যে সকল ইষ্টাম্প ব্যবহার করা যায়, সেই সকল ইষ্টাম্প অকর্ম্মণ্য করণ সম্বন্ধীয় উক্ত আইনের ৩০ ধারার বিধানের প্রতি স্থানীয় কর্ত্তৃপক্ষেরা বিশেষ মনোযোগ দিবেন। যে কর্ত্তৃপক্ষ কোন আজ্ঞা দেন তিনি কার্য্য করিবার পূর্ব্বে ১৮৭০ সালের ৭ আইনমতে লাগান ইষ্টাম্প ছেনী দিয়া কাটা যায় ইহা দেখিবার তাঁহার স্বকীয় দায়িত্ব আছে উক্ত আইনের ৩০ ধারা হইতে স্পষ্ট বুঝা যায়, এবং ঐ দায়িত্ব প্রবল করিতে হইবে। যে টুকরাগুলি কাটিয়া ফেলা যায় তাহা প্রবঞ্চনাপূর্ব্বক ব্যবহৃত হইতে না পারে এই নিমিত্ত তাহা তৎক্ষণাৎ নষ্ট করিয়া ফেলিতে হইবে।

১৩। মোকদ্দমার নিষ্পত্তি হইলে কোন আদালতের বা আফিসের মহাফেজের হস্তে যখন নথী রাখিবার জন্য অর্পিত হয়, তিনি প্রত্যেক টিকিট ছেনী দিয়া কাটিয়া প্রথম ছিদ্র হইতে স্বতন্ত্র দ্বিতীয় একটি ছিদ্র করিবেন এবং সেই সময়েই কাটিবার তারিখ লিখিয়া দিবেন। যাহাতে ইষ্টাম্পের মূল্য বা ভাব নির্ণয় করিতে না পারা যায় কিম্বা নির্ণয় করা কঠিন হয়, দ্বিতীয়বার ছেনী দিয়া কাটিবার সময়ে ইষ্টাম্পের এত অংশ যেন তুলিয়া ফেলা না যায়। ব্যবহৃত ইষ্টাম্পের উপর প্রথমবার ছেনী দিয়া যে ছিদ্র করা যায় তাহা গোলাকার হইলে, তাহার উপর ছেনী দিয়া যে দ্বিতীয় ছিদ্র করিতে হইবে তাহা চতুষ্কোণ বা ত্রিকোণাকার হওয়া উচিত।

১৪। নকল, সর্টিফিকেট, বা তদ্রূপ অন্য লিপিতে ইষ্টাম্প লাগিলে, তাহা যে আদালত বা আফিস হইতে বাহির হয়, বাহির করিয়া দিবার পূর্ব্বেই উক্ত আদালত বা আফিস ঐ নকল প্রভৃতিতে লাগান টিকিটের একাংশ এমন ভাবে কাটিয়া টিকিট অকর্ম্মণ্য করিবেন যেন মুখের প্রতিলিপি ও মূল্যের কথা লেখা টিকিটের অংশ উঠিয়া না যায়। আর এই বিধি মানিবার কোন ত্রুটি না হয় এই কারণে যে কার্য্যকারক ঐ লিপিতে স্বাক্ষর করেন তিনি টিকিটের উপর ও তাহার দুই পার্শ্বের কাগজের উপর তারিখযুক্ত আপন নাম লিখিবেন; যাঁহারা ইষ্টাম্পযুক্ত রসীদে স্বাক্ষর করেন তাঁহারা অনেক সময়ে এইরূপ করিয়া থাকেন। এইরূপ বিশ্বাস আছে বলিয়া লক্ষিত হয় যে পূর্ব্বপদোল্লিখিত আজ্ঞাক্রমে নকল ও সর্টিফিকেট প্রভৃতির ইষ্টাম্পের টিকিটে যে আদালত বা আফিস সেই লিপি জারী করেন সেই আদালত বা আফিস যে ছিদ্র ছেনী দিয়া কাটেন সেই ছিদ্র কাটাতে যে আদালতে বা আফিসে উক্ত নকল বা সর্টিফিকেট প্রভৃতি উপস্থিত বা অর্পণ করা যায় আইনের ৩০ ধারামতে প্রতিকৃতি ছেনী দিয়া কাটিয়া টিকিট অকর্ম্মণ্য করিবার যে আদেশ আছে সেই আদালতের বা আফিসের তদ্রূপ করিবার প্রয়োজন করে না। কিন্তু এই মত ভ্রমাত্মক, কেন না ইহা সহজেই বুঝা যাইবে যে উক্ত আজ্ঞা দ্বারা আইনের স্পষ্ট বিধান রহিত করা যাইতে পারে না।

[ গবর্ণমেণ্ট গেজেট। ১৮৮৩। ২১ সেপ্টেম্বর। ]

১৫। মফস্বল সদর মোকামের ও মহকুমার লাইসেন্সপ্রাপ্ত বিক্রেতারা একেবারে নগদ টাকা দিয়া ২৫ বা তদধিক টাকা মোট মূল্যের ইষ্টাম্প ক্রয় করিলে নিম্নলিখিত হারে ডিস্কৌণ্ট পাইবেন।—

| | | শতকরা। |
|---|---|---|
| মুরশিদাবাদে ... | সদর বা মহকুমার খাজানাখানা হইতে পাঁচ মাইলের অধিক দূরবর্ত্তী স্থানে যে লাইসেন্সপ্রাপ্ত বিক্রেতারা থাকেন। | ২৲ টাকা |
| দিনাজপুরে | | |
| মালদহে | | |
| রঙ্গপুরে .. | | |
| ময়মনসিংহে ... | | |
| সন্দ্বীপে ... | ... ... ... | ২।০ |
| অন্যান্য স্থানে ... | ... ... ... | ১৷৷৴০ অর্থাৎ টাকা প্রতি ৵৫। |

১৬। যে কোন ইষ্টাম্পের মূল্য ৭৫ টাকার অধিক তাহা ক্রয় করিলে ডিসকৌণ্ট দেওয়া যায় না। উহা অপেক্ষা অধিক মূল্যের ইষ্টাম্প সর্ব্বদা কালেক্টর সাহেবের ও মহকুমার কর্ত্তৃপক্ষদের স্থানে পাওয়া যাইতে পারে।

১৭। যে স্থানে এক জন ইষ্টাম্প বিক্রেতা স্থাপন করা বাঞ্ছনীয় বোধ হয় সেই স্থানে বিচার সম্পর্কীয় ইষ্টাম্প বিক্রয় কার্য্যের ভার গ্রহণ করিতে সম্মত হয় এরূপ লোক পাওয়া না গেলে, লাইসেন্সপ্রাপ্ত বিক্রেতাদিগকে সচরাচর যে হারে ডিস্কৌণ্ট দেওয়া যায় তদতিরিক্ত অল্প বেতন দিয়া সরকারী কার্য্যে নিযুক্ত কোন ব্যক্তিকে ইষ্টাম্প বিক্রেতার পদে নিযুক্ত করা যাইতে পারিবে। কিন্তু গবর্ণমেণ্টের অনুমতি না লইয়া এই প্রণালী প্রবর্ত্তিত করা যাইবে না।

১৮। যে আদালতে আদালত কোর্ট ফী ইষ্টাম্প ব্যবহার করা যায়, সেই আদালতের অধ্যক্ষতাকারী কর্ত্তৃপক্ষের বিবেচনায় যে কোন স্থলে অনবধান বা দুর্ঘটনা হেতু কোন লিপি পুনর্ব্বার লিখিবার প্রয়োজন হয়; কিম্বা যে স্থলে উক্ত লিপি নিয়মিতরূপে ইষ্টাম্প করিয়া ঐ ইষ্টাম্প অকর্ম্মণ্য করা গেলে পর দেখা যায় যে উহা আদালতে উপস্থিত বা অর্পণ করিবার কারণ আর নাই সেই স্থলে উক্ত কর্ত্তৃপক্ষ আপন বিবেচনামতে বিনা খরচায় ঐ লিপির ইষ্টাম্প মূল্য ফেরত করিয়া দিবার সর্টিফিকেট দিতে পারিবেন। যে ইষ্টাম্পগুলি অকর্ম্মণ্য হইয়াছে তাহা ফিরাইয়া দেওয়া গেলে, ঐ সর্টিফিকেটের বলে কালেক্টর সাহেব কিম্বা স্থল বিশেষে মহকুমার অধ্যক্ষতা ভারপ্রাপ্ত কর্ত্তৃপক্ষ ঐ সর্টিফিকটের নির্দ্দিষ্ট মূল্যের জন্য ইষ্টাম্প সর্টিফিকেটপ্রাপ্ত ব্যক্তিকে দিতে পারিবেন।

---

৭ নম্বর।

নিম্ন বঙ্গ প্রদেশের লবণ সংক্রান্ত কার্য্য বিভাগের কার্য্য নির্ব্বাহে নিযুক্ত কার্য্যকারকদের কার্য্যপদ্ধতি প্রদর্শনার্থ বিধির ৫ পরিচ্ছেদের ধারাগুলির পরিবর্ত্তে নিম্নলিখিত ধারাগুলি দিতে হইবে।—

৫ পরিচ্ছেদ।—জরিমানার টাকা জমা ও পুরস্কারের টাকা খরচ করণ বিষয়ক বিধি, ১৮৬৪ সালের বঙ্গীয় ৭ আইন।

১। যে সকল ব্যক্তি লবণ সংক্রান্ত আইন ও গবর্ণমেণ্টের প্রকাশিত বিধির বিরুদ্ধে অপরাধ করে, তাহাদের স্থানে মাজিষ্ট্রেটেরা যে সকল জরিমানা ও দণ্ড আদায় করেন তাহা ফিনান্শ্যল ডিপার্টমেণ্টে ভারতবর্ষীয় গবর্ণমেণ্টের ১৮৭৯ সালের ১১ আগষ্টের ২১৩৯নং আজ্ঞানুসারে "ব্যবস্থা ও বিচার" এই শিরোভাগের নিম্নে জমা করিতে হইবে।

২। সন্ধানদাতাদিগকে ও যে কর্ম্মচারীরা ধরে তাহাদিগকে লবণসংক্রান্ত মোকদ্দমায় যে সকল পুরস্কার দিতে হয়, তৎসমুদয় সত্বর দেওয়া অত্যন্ত প্রয়োজনীয় বলিয়া বোর্ড বিবেচনা করেন। অতএব স্থলবিশেষে খাজানাখানা বা অধীন খাজানাখানা হইতে অবিলম্বে পুরস্কার দিয়া লবণ সম্পর্কীয় কার্য্যবিভাগের নামে খরচ লিখিতে হইবে। যে জরিমানা ও দণ্ড করা যায় তাহার টাকা আদায় করিতে এবং জব্দ করা লবণ সম্বন্ধে ১৮৬৪ সালের বঙ্গীয় ৭ আইনের ৩৯ ধারামতে বোর্ডের অনুমতি পাইতে যে বিলম্ব অনেক সময়ে হইবেই হইবে, তাহা হইতে এইরূপে মুক্তি লাভ হইবে।

৩। লবণ জব্দ করা গেলে, চূড়ান্ত আজ্ঞা হইবার তারিখ অবধি যাবৎ তিন মাস গত না হয়, ঐ লবণ পোলীসের জিম্মায় রাখিতে আজ্ঞা দেওয়া যাইবে। ঐ সময় অতীত হইলে বিক্রয় হইবার ও বিক্রয়োৎপন্ন টাকা "ব্যবস্থা ও বিচার" এই শিরোভাগে জমা হইবার অনুমতি নিমিত্ত বোর্ডে প্রার্থনা করিতে হইবে। কিন্তু দশ মণ ওজনের কম অল্প পরিমাণের জব্দ করা লবণ অপচয় হইতে পারে বলিয়া তাহা একেবারে বিক্রয় করা যাইবে। জরিমানার বেলা যেরূপ হয় এই সকল বিক্রয়োৎপন্ন টাকাও সেইরূপ "ব্যবস্থা ও বিচার" এই শিরোভাগে তৎক্ষণাৎ জমা করিতে হইবে।

৪। জব্দ করা লবণ মাসুল অপেক্ষা কম মূল্যে বিক্রয় করিতে হইবে না, এবং বিক্রয়ের স্থান রওয়ানার সীমার অন্তর্গত হইলে লবণ যদি ৴৫ সেরের অধিক হয়, তবে তাহা স্থানান্তর করিতে পারিবার নিমিত্ত রওয়ানার্থ প্রয়োজনীয় দলীল পাইবার জন্যে কালেক্টর সাহেবের নিকট প্রার্থনা করিতে খরিদারদিগকে আদেশ করা যাইবে। গবর্ণমেণ্টের মাসুল আদায় হইবার উপযুক্ত দর কেহ না বলিলে, লবণ যদি ১৴মণের অধিক না হয় তবে তাহা নষ্ট করা যাইবে; যদি তদপেক্ষা অধিক হয়, তবে বোর্ডের আজ্ঞা প্রার্থনা করিতে হইবে।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৮৩। ২৫ সেপ্টেম্বর।]

৫। লবণ সম্পর্কীয় মোকদ্দমায় যে পুরস্কার দেওয়া যাইবে তাহা, প্রত্যেক স্থলে দণ্ডের টাকা ও জব্দ করা লবণের মূল্য একত্র করিয়া যত টাকা হইবে বোর্ডের বিশেষ অনুমতি বিনা তদপেক্ষা অধিক হইবে না। জব্দ করা লবণ যে মূল্যে বিক্রয় করা গেল, তাহাই সাধারণতঃ ঐ লবণের মূল্য বলিয়া ধরিতে হইবে। কিন্তু পূর্ব্বোক্ত ৩ ধারামতে যদি নীলাম স্থগিত হয়, কিম্বা যদি ৪ ধারামতে লবণ নষ্ট করা যায়, তবে যে কর্ত্তৃপক্ষ পুরস্কার নিরূপণ করেন, তিনি গবর্ণমেণ্টের মাশুলের হারের অনধিক মূল্য ধরিবেন।

৬। পরন্তু—

(১) বোর্ডের বিশেষ অনুমতি না হইলে কোন মোকদ্দমার আপীলের মিয়াদ অতীত হইবার পূর্ব্বে এক শতের অধিক টাকা খরচ করা যাইতে পারিবে না; এবং

(২) যেং স্থলে জরিমানা হইয়া টাকা আদায় না হয়, সেইং স্থলে বোর্ডের বিশেষ অনুমতি না হইলে সেই জরিমানা সম্পর্কে এক শতের অধিক টাকা খরচ করা যাইতে পারিবে না।

৭। পূর্ব্ব দুই ধারার নিষেধাজ্ঞা মানিয়া কমিশ্যনর সাহেবেরা প্রত্যেক স্থলে জরিমানার পুরা টাকা ও জব্দ করা লবণের মূল্য পর্য্যন্ত পুরস্কার দিবার অনুমতি দিতে পারিবেন; এবং জিলার কর্ত্তৃপক্ষেরা প্রত্যেক স্থলে ২০৲ টাকার অনধিক পুরস্কার দিবার অনুমতি দিতে পারিবেন। ২০৲ টাকার অধিক পুরস্কার দেওয়া বিহিত বোধ হইলে, জিলার কর্ত্তৃপক্ষেরা কমিশ্যনর সাহেবের আজ্ঞা নিমিত্ত সেই বিষয়ের রিপোর্ট করিবেন।

৮। যে মাজিষ্ট্রেটেরা ১৮৬৪ সালের বঙ্গীয় ৭ আইনের ৫, ও ১৬ অবধি ১৯ পর্য্যন্ত ধারা অনুসারে অবৈধমতে লবণ প্রস্তুত করণের, নিকটে রাখনের বা চালান করণের মোকদ্দমার বিচার করেন, তাঁহাদিগকে জরিমানার টাকা ও ধৃত লবণের আনুমানিক মূল্য এই দুই একত্র করিয়া যত টাকা হয়, তত টাকার অনধিক পুরস্কার দিবার এবং যে বা যেং ব্যক্তি অপরাধির অপরাধ প্রমাণ করণে সাহায্য করিলেন তাঁহাকে বা তাঁহাদিগকে স্থলবিশেষ ২০৲ টাকার অনধিক পুরস্কার দিবার ক্ষমতা দেওয়া গেল। ঐ পুরস্কারের টাকা জরিমানার টাকা আদায় হইলে তাহা হইতে কিম্বা নীলামের উৎপন্ন টাকা হইতে দেওয়া যাইবে না, কিন্তু মোকদ্দমার বিচারকারি মাজিষ্ট্রেটের স্বাক্ষরিত আজ্ঞা পাইলে সদর বা স্থলবিশেষে মহকুমার খাজানাখানা হইতে অবিলম্বে দেওয়া যাইবে। জরিমানা ও নীলামোৎপন্ন সমুদয় বা কতক অংশ টাকা আদায় হইলে তাহা নিয়মিতরূপে খাজানাখানায় জমা করা যাইবে। যে মাজিষ্ট্রেটেরা এই ধারামতে পুরস্কার দেন তাঁহারা প্রত্যেক মোকদ্দমার পুরস্কার প্রাপক ব্যক্তিকে টাকা দিবার আদেশ ও আদালত হইতে তাঁহার যাইবার পূর্ব্বে খাজানাখানায় তাহা ভাঙ্গাইবার জন্যে উপস্থিত করণার্থে তৎপ্রতি আদেশ দেওয়া গিয়াছে সতর্কতাপূর্ব্বক ইহা দেখিবেন।

৯। উপরোক্ত বিধি কেবল বেসরকারী ব্যক্তিদিগকে ও আবকারীর কর্ম্মচারিদিগকে পুরস্কার দানের প্রতি বর্ত্তে, পোলীসের কর্ম্মচারিদিগকে পুরস্কার দানের প্রতি বর্ত্তে না। কালেক্টর সাহেব নিয়মিত রীত্যনুসারে পোলীস কর্ম্মচারিদিগকে পুরস্কার দিবেন, ও আবকারীর পুরস্কার দান স্থলে যেরূপ হইয়া থাকে সেইরূপে পোলীসের ডিষ্ট্রিক্ট সুপরিণ্টেণ্ডেণ্ট সাহেবের প্রস্তুত মাসিক বিল অনুসারে বণ্টন করিয়া দিবার নিমিত্তে পোলীসের ডিষ্ট্রিক্ট সুপরিণ্টেণ্ডেণ্টের হস্তে দেওয়া যাইবে। ইন্‌স্পেক্টরের শ্রেণী পর্য্যন্ত সকল পোলীস কর্ম্মচারিরা পুরস্কারের টাকার অংশ পাইতে পারিবেন।

১০। জিলার কর্ত্তৃপক্ষেরা আপনং জিলার অন্তর্গত মাজিষ্ট্রেট সকলকে এই আদেশ দিবেন যে লবণবিষয়ক আইন ঘটিত অপরাধসংক্রান্ত মোকদ্দমার বিচার হইয়া গেলেই তাহার সমুদয় কাগজপত্র তাঁহাদের পাঠের নিমিত্ত তাঁহাদের নিকট পাঠাইয়া দিবেন, এবং বিশেষ কোন পুরস্কার দেওয়া উচিত বলিয়া বোধ হইলে ঐ পুরস্কার দেওন সম্বন্ধে ঐ মাজিষ্ট্রেটদের অনুরোধ থাকিলে তাহাও সেই সঙ্গে পাঠাইবেন।

১১। জিলার কর্ত্তৃপক্ষ কাগজপত্র পড়িতে ও যেরূপ আজ্ঞা দেওয়া আবশ্যক বোধ হয় তাহা দিতে কালক্ষয় করিবেন না। যদি তাঁহার বোধ হয় যে মোকদ্দমায় যে পুরস্কার দেওয়া উচিত সেই পুরস্কারের টাকা দেওয়া তাঁহার ক্ষমতাধীন নহে তবে কমিশ্যনর সাহেবের অনুমতির নিমিত্ত তৎক্ষণাৎ তাঁহাকে লিখিতে হইবে।

১২। জিলার কর্ত্তৃপক্ষেরা আপনাদের যাণ্মাসিক রিটর্ণের যথাযোগ্য ঘরে উক্ত ছয় মাসের মধ্যে পুরস্কার দেওনস্বরূপ যত টাকা খরচ করা গেল ও ঐ কালের মধ্যে জরিমানার ও জব্দ করণের যত টাকা খাজানাখানায় জমা দেওয়া গেল তাহা দেখাইবেন।

১৩। তাঁহাদের সম্মুখে যে কাগজপত্র থাকে এবং মাজিষ্ট্রেটেরা যে সংবাদ দেন তাহা হইতে কালেক্টর সাহেবেরা নিম্নলিখিত পাঠে রেজিষ্টর প্রস্তুত করিয়া রাখিবেন। ১০ ধারার উল্লিখিত কাগজপত্র পাইলেই, প্রথম দশ ঘর কিম্বা সাধ্যমতে তন্মধ্যে যত ঘর হইতে পারে তত ঘর পূরণ করিয়া জিলার কর্ত্তৃপক্ষদের এই দেখা কর্ত্তব্য হইবে যে, পুরস্কার দেওন বিষয়ে বিলম্বের কোন কারণ যেন না থাকিতে পায়।

[ গবর্ণমেণ্ট গেজেট। ১৮৮৩। ২৫ সেপ্টেম্বর। ]

লবণ সম্পর্কীয় নালিশের রেজিষ্টর।

| ক্রমিক নম্বর। | মোকদ্দমার নম্বর ও তারিখ। | যে আদালতে বিচার হইল। | ম্যাজিষ্ট্রেটের আজ্ঞার তারিখ ও আপীল হইলে আপীলে চূড়ান্ত আজ্ঞার তারিখ। | যত লবণ জব্দ করা গেল। | যতটাকা জরিমানা করা গেল। | লবণ বিক্রয় করিয়া যত দাম আদায় হইল। | যত জরিমানা আদায় হইল। | ম্যাজিষ্ট্রেটের আজ্ঞামতে যত টাকা পুরস্কার দেওয়া গেল। | ৯ ঘরের পুরস্কার দানের তারিখ। | আদালতের কর্তৃপক্ষেরা যে বিশেষ বা অতিরিক্ত পুরস্কার দেন। | ১১ ঘরের পুরস্কার দানের তারিখ। | মন্তব্য। |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ | ১৩ |
| . | | | | | | | | | | | | |

৮ নম্বর।

গত ২৩ মে তারিখের কলিকাতা গেজেটের ১ খণ্ডের ৪১৫ পৃষ্ঠায় প্রকাশিত বিজ্ঞাপনের প্রতি কমিশ্যনরদের ও জিলার কর্তৃপক্ষদের মনোযোগ আকর্ষণ করা যাইতেছে। বোর্ডের বিধিপুস্তকের ২য় বালামের ১৪ পৃষ্ঠায় ৪৭ ধারার পরিবর্ত্তে নিম্নলিখিত কথাগুলি দেওয়া গেল।

"কোন ম্যাজিষ্ট্রেট আফীম বিষয়ক ১৮৭৮ সালের আইনের ৯ ধারামতে কোন অপরাধীর অপরাধ নির্ণয় করিলে, কিম্বা কোন ম্যাজিষ্ট্রেট বা অন্য ক্ষমতাপ্রাপ্ত কার্য্যকারক ঐ আইনের ১২ ধারামতে আফীন জব্দ করিবার আজ্ঞা করিলে, যে কোন ব্যক্তি বা ব্যক্তিরা আফীন ধরিতে কিম্বা অপরাধীর অপরাধ নির্ণয় করিতে সাহায্য করিয়াছেন, তাঁহাকে বা তাঁহাদিগকে যেরূপ হারহারীমতে উচিত বোধ করেন, সেইরূপ হারহারীমতে পুরস্কার দিতে পারিবেন। সেই মোকদ্দমায় যে আফীন ও অন্য দ্রব্যাদি জব্দ করা যায়, তাহার যত মূল্য হয় ও যত টাকা অর্থদণ্ড করা যায়, ঐ পুরস্কার তদুভয়ের সমষ্টির অধিক হইবে না। যদি অর্থদণ্ড আদায় না হয়, কিম্বা কেবল অংশতঃ আদায় হয়, তবে ঐ ম্যাজিষ্ট্রেট সাহেব এক শত টাকা সীমার মধ্যে খাজানাখানা হইতে ঐ অর্থদণ্ডের সমুদয় টাকা কিম্বা স্থলবিশেষে অনাদায়ী বাকী টাকা দিবার আজ্ঞা করিতে পারিবেন। ম্যাজিষ্ট্রেট সাহেব যত টাকা মঞ্জুর করিতে পারেন, তদপেক্ষা অধিক পুরস্কার দেওয়া উচিত তাঁহার এইরূপ মত হইলে, তিনি ৪৮ ধারামতে ঐরূপ পুরস্কার দিবার নিমিত্ত কালেক্টর সাহেবের দ্বারা রেবিনিউ বোর্ডে অনুরোধ জানাইতে পারিবেন; কিন্তু পুরস্কারের যে অংশ অর্থদণ্ডের টাকার উপর নির্ভর করে, কেবল তৎসম্বন্ধে এই বিধি খাটিবে, যে আফীন বা অন্য দ্রব্য জব্দ করা যায় তাহার মূল্যোপাংকে ম্যাজিষ্ট্রেট যে অংশ দিতে পারেন, তৎসম্বন্ধে খাটিবে না।"

---

মান্যবর শ্রীযুত এচ, এল, ডাম্পিয়র সাহেব সি, আই, ই।

ও

শ্রীযুত এচ, এ, ককরেল সাহেব সি, এস্, আই।

---

৯ নম্বর।

বোর্ডের বিধিপুস্তকের ২ বালামের ২৮৪ পৃষ্ঠায় ৯ অধ্যায়ের ৭ পরিচ্ছেদের ২৯ A ও ২৯ B ধারা-স্বরূপ নিম্নলিখিত কথাগুলি যোগ করিতে হইবে।—

২৯ A। আদালতের বাহিরে সম্পূর্ণরূপে বা অংশতঃ ডিক্রীশোধ করণার্থ যে সকল টাকা দেওয়া যায় বা যে সকল বন্দোবস্ত করা যায়, দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনের ২৫৮ ধারামতে ডিক্রীদার তাহার সর্টিফিকেট আদালতে দিতে বাধ্য; এবং দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনমতে টাকার ডিক্রী যেরূপে প্রবল ও জারী করা যায়, ১৮৮০ সালের বঙ্গীয় ৭ আইনমত সর্টিফিকেট সেইরূপে প্রবল ও জারী করিতে পারা যাইবে। এই নিমিত্ত কোর্ট-অব ওয়ার্ডসের অধীন কোন মহালের কার্য্যাধ্যক্ষের নিকট সর্টিফিকেটমতে দেয় কোন টাকা দেওয়া গেলে, কিম্বা তাঁহার সম্মতিক্রমে ঐরূপ সর্টিফিকেটমতে দেয় কোন টাকা মিটাইয়া দিবার কোন বন্দোবস্ত করা গেলে, তিনি দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনের ২৫৮ ধারার বিধান অনুসারে কালেক্টর সাহেবের নিকট সেই কথার রিপোর্ট করিবেন। সেই টাকা খাজাখানায় দিলেই কার্য্যাধ্যক্ষের পক্ষে যথেষ্ট হইবে না, কারণ কালেক্টর সাহেব আদালতস্বরূপ সেই টাকা দেওয়ার কথা ধরিতে বাধ্য নহেন।

২৯ B। যত টাকার সর্টিফিকেট দেওয়া যায় তাহা পঞ্চাশ টাকার কম হইলে, কার্য্যাধ্যক্ষ কালেক্টর সাহেবের নিকট যে রিপোর্ট পাঠান তাহাতে এক আনার ইষ্টাম্প দিতে হইবে [১৮৭০ সালের ৭ আইনের ২ তফসীলের ১ (ক) প্রকরণ], এবং স্থলান্তরে আট আনা মূল্যের ইষ্টাম্প লাগিবে [উক্ত তফসীলের ১ (খ) প্রকরণ]।

২। রাজানুপালিত ব্যক্তিদের সম্বন্ধীয় পুস্তকেও আবশ্যক কথা যোগ করিতে হইবে।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৮৩। ২৫ সেপ্টেম্বর।]

## ১৮৮৩ সাল, জুলাই মাস।

মান্যবর শ্রীযুক্ত এচ, এল, ডাম্পিয়র সাহেব সি, আই, ই।

১ নম্বর।

বোর্ডের বিধিপুস্তকের ১ বালামের ৩০৫ পৃষ্ঠায় ১৪ অধ্যায়ের ১ পরিচ্ছেদের ১ ধারার সঙ্গে যে টেবিল আছে, তাহাতে নিম্নলিখিত কথাগুলি যোগ করিতে হইবে।—

| | যেং মহালের দশ টাকার অনধিক বার্ষিক রাজস্ব দিতে হয়। | যেং মহালের দশ টাকার অধিক কিন্তু পঞ্চাশ টাকার অনধিক বার্ষিক রাজস্ব দিতে হয়। | যেং মহালের পঞ্চাশ টাকার অধিক কিন্তু একশত টাকার অনধিক বার্ষিক রাজস্ব দিতে হয়। | যেং মহালের একশত টাকার অধিক বার্ষিক রাজস্ব দিতে হয়। |
|---|---|---|---|---|
| খরকডিহ ছাড়া হাজারিবাগ ... লোহারডগা ... সিংহভূম ... মানভূম ... | ২৮ মার্চ্চ। | ২৮ জানুয়ারি। ২৮ মার্চ্চ। | ২৮ অক্টোবর। ২৮ জানুয়ারি। ২৮ মার্চ্চ। | ২৮ অক্টোবর। ২৮ জানুয়ারি। ২৮ মার্চ্চ। |
| হাজারিবাগের অন্তর্গত খরকডিহ। ... | ২৮ ঐ | ২৮ জানুয়ারি। ২৮ মার্চ্চ। | ২৮ মে। ২৮ জানুয়ারি। ২৮ মার্চ্চ। | ২৮ মে। ২৮ জানুয়ারি। ২৮ মার্চ্চ। |

মান্যবর শ্রীযুক্ত এচ, এল, ডাম্পিয়র সাহেব সি, আই, ই।

ও

শ্রীযুক্ত এচ, এ, ককবেল সাহেব সি, এস, আই।

২ নম্বর।

আদালতের স্ট্যাম্প বিষয়ক ১৮৭০ সালের ৭ আইনের ৬ ধারার বিধান এবং উক্ত আইনের ২য় তফসীলের ১ (ক) প্রকরণের শেষ দফা উপলক্ষে বোর্ডের বিধিপুস্তকের ১ বালামের ২৪৯ পৃষ্ঠায় ১১ অধ্যায়ের ৬ পরিচ্ছেদের ১২ ধারার তলস্থ মন্তব্য রহিত করা গেল।

মান্যবর শ্রীযুক্ত এচ, এল, ডাম্পিয়র সাহেব সি, আই, ই।

৩ নম্বর।

পার্শ্বলিখিত গবর্ণমেণ্টের আজ্ঞা উপলক্ষে বোর্ডের বিধিপুস্তকের ১ বালামের ৩০১ পৃষ্ঠায় ১৩ অধ্যায়ের B চিহ্নিত পরিশিষ্টে ভারতবর্ষীয় গবর্ণমেণ্টের নির্দ্ধারণের ৯ দফার পর নিম্নলিখিত কথাগুলি যোগ করিতে হইবে।—

১৮৮৩ সালের ১৪জুনের ৫৮১ T—M নং।

কোন মুনিসিপালিটীকে কিম্বা অন্য সাধারণ সমিতি বা সমাজকে গবর্ণমেণ্টের ভূমি দান করিবার বা পাট্টা করিয়া দিবার প্রার্থনাপত্র সম্বন্ধে খণ্ডের কমিশনর সাহেবেরা যে কার্য্যপ্রণালী অবলম্বন করেন, তাহাতে সমতার অভাব দৃষ্ট হয়। কোনং কার্য্যকারক একেবারে মুনিসিপল ডিপার্টমেণ্টে গবর্ণমেণ্টের নিকট প্রার্থনা করেন; এবং রাজস্বের দিক্ হইতে দেখিলে ঐরূপ দানের বা পাট্টাদিবার বিরুদ্ধে কোন আপত্তি আছে কি না, ইহা জানিবার নিমিত্ত গবর্ণমেণ্ট ঐ বিষয় রেবিনিউ বোর্ডে পাঠান। আবার কেহং এই বিষয়ে গবর্ণমেণ্টের নিকট অনুরোধ করিবার নিমিত্ত প্রথমতঃ বোর্ডেই প্রার্থনা করেন।

(ক) ভবিষ্যতে কার্য্যের প্রণালী নিম্নলিখিতরূপ হইবে।—

প্রথমতঃ কমিশ্যনর সাহেব আপন মত সহিত প্রার্থনাপত্র গবর্ণমেণ্টে পাঠাইবেন। তাহা হইলে গবর্ণমেণ্ট মুনিসিপল ডিপার্টমেণ্টে স্থির করিবেন যে, প্রার্থনাপত্রে যে অভিপ্রায় নির্দ্দিষ্ট আছে, তাহাতে গবর্ণমেণ্ট মুনিসিপালিটীকে নিম্নলিখিত কোনরূপে ঐ ভূমি দিতে চাহেন কি না, অর্থাৎ,—

(১) রাজস্ব বা খাজানার সমুদয় দাওয়া হইতে মুক্ত করিয়া একেবারে দত্ত সম্পত্তিরূপে,

(২) কোনরূপ অনুগ্রহের হারে ভূমির রাজস্ব দিবার নিয়মাধীনে ও যত টাকা রাজস্ব ধরা যায় তাহা অবধারিত থাকিবে এইরূপ অনুগ্রহের নিয়মাধীনে পাট্টা করিয়া; কিম্বা

(৩) নির্দ্দিষ্ট কএক বৎসরের নিমিত্ত অবধারিত ভূমির পূর্ণ রাজস্ব মুনিসিপালিটীর দিতে হইবে এই নিয়মে পাট্টা করিয়া।

(খ) গবর্ণমেণ্ট এতদূর সিদ্ধান্ত না করিলে রাজস্বসংক্রান্ত বিশেষ কথা সম্বন্ধে বোর্ডে জিজ্ঞাসাবাদ করিবার এবং তাঁহাদের দৃষ্টিতে কোন আপত্তি আছে কি না জানিবার প্রয়োজন হয় না।

(গ) উক্ত প্রস্তাব সম্বন্ধে কমিশ্যনর সাহেব গবর্ণমেণ্টে যাহা লেখেন তাহাতে,

(১) উহার অভিপ্রায় ও

[ গবর্ণমেণ্ট গেজেট। ১৮৮৩। ২৫ সেপ্টেম্বর।]

(২) রাজস্ব কার্য্যবিভাগের দিকহইতে প্রস্তাবিত হস্তান্তরের শর্ত্ত ও বিস্তারিত কথা যেরূপ দৃষ্ট হয় তাহা সম্পূর্ণরূপে লিখিত থাকিবে। তাহা হইলে যদি গবর্ণমেণ্ট সাধারণতঃ প্রস্তাব অনুমোদন করেন তবে উহা বোর্ডে অর্পণ করা যাইতে পারিবে, এবং বোর্ড কমিশ্যনর সাহেবকে আর জিজ্ঞাসাবাদ না করিয়া যে জিনিস পাইয়াছেন, তাহা দেখিয়াই আপনাদের মত দিতে পারিবেন।

৪ নম্বর।

করসংক্রান্ত কার্য্য নির্ব্বাহের ভবিষ্যৎ রিপোর্টে এক বিষয়ের সম্বাদ দিতে হইবে বলিয়া গবর্ণমেণ্ট ইচ্ছা প্রকাশ করায়, যখন কর সংক্রান্ত বার্ষিক রিটর্ণের ৫৩ নং পাঠ * পুনর্ব্বার মুদ্রিত করা যায়, তখন এই সম্বাদ তন্মধ্যে ধরিবার উপযুক্ত বিধান করা যাইবে। কিন্তু এক্ষণে ষ্টেশনরীর সুপরিণ্টেণ্ডেণ্টের আফিসে ঐ রিটর্ণ অনেক মৌজুদ আছে বলিয়া সংশোধিত পাঠ প্রস্তুত করিতে কিছু সময় লাগিবে। এজন্য বোর্ড আদেশ করিতেছেন যে, বর্ত্তমান মৌজুদ পাঠগুলি যত দিন না ফুরায়, ততদিন যে সকল কালেক্টর ও ডেপুটী কমিশ্যনর সাহেবের জিলায় ১৮৮০ সালের বঙ্গীয় ৯ আইন প্রচলিত আছে, তাঁহারা ৫৩ নং বার্ষিক রিটর্ণের সহিত স্বতন্ত্র এক তা কাগজে নিম্নলিখিত কথাগুলি লিখিয়া পাঠাইবেন।—

* ভূমির ও খনির উপর যে কর ধরা যায়, তাহার তলব, আদায়, রেহাই ও বাকীর বর্ণনা পত্র।

১ম। (১) বকেয়া তলবের সহিত বকেয়া আদায়ের ও (২) হাল তলবের সহিত হাল আদায়ের তুলনা।

যে প্রত্যেক স্থলে বকেয়া আদায় বকেয়া তলবের শতকরা ৯০ ভাগের কম হয়, কিম্বা হাল আদায় হাল তলবের শতকরা ৯৫ ভাগের কম হয়, সেই স্থলে সংক্ষেপে কারণ বর্ণনা করিতে হইবে।

২য়। রিপোর্টের বৎসরে যত টাকা অগ্রিম আদায় হয়, তাহার সহিত পূর্ব্ব বৎসরের অগ্রিম আদায়ী টাকার তুলনা।

এই সকল কথা এইরূপে টেবিল করিয়া দিতে হইবে।—

| ১ | ২ | ৩ | ৪ | ৫ |
|---|---|---|---|---|
| | তলব। | আদায়। | ২ ঘরের উপর ৩ ঘরের শতকরা। | A চিহ্নিত স্থলে শতকরা ৯০ ভাগের কম ও B চিহ্নিত স্থলে ৯৫ ভাগের কম হইলে সংক্ষেপ কৈফিয়ত্। |
| বকেয়া (A) | | | | |
| হাল (B) | | | | |

| পূর্ব্ব বৎসরের অগ্রিম আদায়। | এই বৎসরের অগ্রিম আদায়। | বৃদ্ধি। | হ্রাস। |
|---|---|---|---|
| | | | |

২। আর গবর্ণমেণ্ট প্রত্যেক জিলা সম্বন্ধে জানিতে চাহেন, কত মহালের ও তালুকের উপর কর ধার্য্য হইয়াছে, এবং কতজন অংশীদারের নাম লিখিত আছে। মহাল সংক্রান্ত সম্বাদ ভূমির সাধারণ রেজেষ্টর হইতে লইতে হইবে। তালুক সম্বন্ধে যত তালুকের উপর কর ধার্য্য করা যাইতেছে, তাহা করসংক্রান্ত রেজেষ্টর হইতে দেওয়া যাইতে পারিবে। কিন্তু বোর্ডের বিশ্বাস এই যে, তালুকদারদের সম্বন্ধীয় এরূপ কোন প্রণালীবদ্ধ কাগজপত্র নাই, যাহা হইতে তাহাদিগের মোট সংখ্যা দেওয়া যাইতে পারে।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৮৩। ২৫ সেপ্টেম্বর।]

শিক্ষা বিষয়ক।—১৮৮৩ সাল ২৫ সেপ্টেম্বর।—নিম্নলিখিত মহাশয়েরা নদীয়া জিলার স্কুলকমিটীর মেম্বরের পদে নিযুক্ত হইলেন।—

শ্রীযুত বাবু কালিদাস বাগচী কর্ম্ম ত্যাগ করাতে উকীল শ্রীযুত বাবু যদুনাথ চট্টোপাধ্যায়।
„ „ শশীপদ বন্দ্যোপাধ্যায় স্থানান্তরে প্রেরিত হওয়াতে জমীদার শ্রীযুত বাবু বিধুভূষণ বসু।

নিম্নলিখিত মহাশয়েরা খুলনা জিলার স্কুল কমিটীর মেম্বরের পদে নিযুক্ত হইলেন।—

সবর্ডিনেট জজ ... ... শ্রীযুত বাবু ভগবান চন্দ্র চক্রবর্ত্তী।
উকীল ... ... { „ অম্বিকাচরণ সেন। „ ভবানীচরণ দত্ত। পাদরী শ্রীযুত গগনচন্দ্র দত্ত।

১৮৮৩ সাল ২৬ সেপ্টেম্বর।—শ্রীযুত এচ, লী সাহেব ছুটী লওয়াতে একটিং জাইন্ট-মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুত জি, কে, লিয়ন সাহেব সারণ জিলার স্কুল কমিটীর সেক্রেটরীর পদে নিযুক্ত হইলেন।

শ্রীযুত ই, এস, উইলকিন্স সাহেব কর্ম্ম ত্যাগ করাতে শ্রীযুত বাবু মধুসূদন দাস, এম, এ, ও বি. এল, স্বীয় কর্ম্ম গ্রহণের তারিখ অবধি কটকের রেবান্সা কালেজে ব্যবস্থা বিদ্যার উপদেশকের পদে নিযুক্ত হইলেন।

চিকিৎসা বিষয়ক।—১৮৮৩ সাল ২৪ সেপ্টেম্বর।—গয়ার সিবিল চিকিৎসক ডাক্তর শ্রীযুত আর, মাকলৌড সাহেব সিবিল কার্য্যকারকদের ছুটীর বিধির ৫ অধ্যায়ের ৭১ ধারামতে আগামি আগষ্ট মাসের ১৬ তারিখ অবধি এক মাসের ছুটী পাইলেন।

ডাক্তর শ্রীযুত আর, মাকলৌড সাহেবের ছুটী প্রযুক্ত অনুপস্থিতি কালে অথবা যাবৎ অন্য আজ্ঞা না হয়, আসিষ্টান্ট সর্জন শ্রীযুত বিনোদকৃষ্ণ বসু গয়ার সিবিল ষ্টেশনের চিকিৎসাকার্য্যের ভার গ্রহণার্থে নিযুক্ত হইলেন।

বালেশ্বরের সিবিল চিকিৎসক সর্জন শ্রীযুত জে, এম, জোবার সাহেব যে তারিখে ছুটী গ্রহণ করেন তদবধি সিবিল কার্য্যকারকদের ছুটীর বিধির ৫ অধ্যায়ের ৭১ ধারামতে এক মাসের ছুটী পাইলেন।

ডাক্তর শ্রীযুত জে, এম, জোবার সাহেবের ছুটীপ্রযুক্ত অনুপস্থিতি কালে অথবা যাবৎ অন্য আজ্ঞা না হয়, বর্দ্ধমানের অতিরিক্ত আসিষ্টান্ট সর্জন শ্রীযুত উমেশচন্দ্র ঘোষ বালেশ্বরের সিবিল ষ্টেশনের চিকিৎসা কার্য্যের ভার গ্রহণার্থে নিযুক্ত হইলেন।

শিয়ালদহের কাম্বেল মেডিকাল স্কুলে ধাত্রী বিদ্যার শিক্ষক আসিষ্টান্ট সর্জন শ্রীযুত দয়াল চন্দ্র সোম সিবিল কার্য্যকারকদের ছুটীর বিধির ৫ অধ্যায়ের ৭১ ধারামতে দুই মাসের ছুটী পাইলেন।

আসিষ্টান্ট সর্জন শ্রীযুত দয়াল চন্দ্র সোমের ছুটীপ্রযুক্ত অনুপস্থিতি কালে অথবা যাবৎ অন্য আজ্ঞা না হয়, আসিষ্টান্ট সর্জন শ্রীযুত মহেন্দ্রনাথ দাস শিয়ালদহের কাম্বেল মেডিকাল স্কুলের ধাত্রী বিদ্যার শিক্ষকের কর্ম্ম করিতে নিযুক্ত হইলেন।

১৮৮৩ সাল ২৭ সেপ্টেম্বর।—আসিষ্টান্ট সর্জন শ্রীযুত মহেন্দ্রনাথ বিশ্বাসের পরিবর্ত্তে ভাগলপুরের দাতব্য ঔষধালয়ের কিয়ৎকালীন অধ্যক্ষতা ভারপ্রাপ্ত আসিষ্টান্ট সর্জন শ্রীযুত পৃথ্বিতোষ হালদার কলিকাতা ও দক্ষিণ পূর্ব্ব ষ্টেট রেলওয়ের চিকিৎসা কার্য্যের ভার গ্রহণার্থে নিযুক্ত হইলেন।

রাজকার্য্যোপলক্ষে আসিষ্টান্ট সর্জন শ্রীযুত নিমাইচরণ চট্টোপাধ্যায়ের অনুপস্থিতি কালে অথবা যাবৎ অন্য আজ্ঞা না হয়, ভাগলপুরের অতিরিক্ত আসিষ্টান্ট সর্জন শ্রীযুত রামচন্দ্র মজুমদার কিয়ৎকালের নিমিত্তে উক্ত ষ্টেশনের দাতব্য ঔষধালয়ের কার্য্যের ভার গ্রহণার্থে নিযুক্ত হইলেন।

১৮৮৪ সাল ২ অক্টোবর।—বঙ্গদেশের সর্জন-জেনরল ডাক্তর শ্রীযুত এ, জে, পেন সাহেব ১৮৮৩ সালের ২০ আগষ্টের অপরাহ্নে কর্ম্মে প্রত্যাগমন করিয়াছেন।

মুনিসিপল বিষয়ক।—১৮৮৩ সাল ২৪ সেপ্টেম্বর।—শ্রীযুত তেন্দুক পলজর দার্জ্জিলিঙ্গ মুনিসিপালিটীর কমিশ্যনরের পদে নিযুক্ত হইলেন।

এফ. বি, পীকক,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের সেক্রেটরী।

[ গবর্নমেন্ট গেজেট। ১৮৮৩। ৯ অক্টোবর।]

ROAD CESS NOTIFICATION.

DISTRICT OF BANKURA.

*The 22nd September* 1883.—It is hereby notified that the Road Cess Committee of the district of Bankura have determined to levy road cess for the cess year commencing from the 1st October 1883 at the maximum rate of six pies, or two pice, on each rupee of the annual value of lands, and of the annual net profits from mines, &c, and the said rate having been approved by the Commissioner of the Division, is hereby published for general information.

COLMAN MACAULAY,
*Secretary to the Govt. of Bengal.*

ROAD CESS NOTIFICATION.

DISTRICT OF BOGRA.

*The 22nd September* 1883.—It is hereby notified that the Road Cess Committee of the district of Bogra have determined to levy road cess for the cess year commencing from the 1st October 1883 at the maximum rate of six pies, or two pice, on each rupee of the annual value of lands, and the said rate having been approved by the Commissioner of the Division, is hereby published for general information.

COLMAN MACAULAY,
*Secretary to the Govt. of Bengal.*

NOTIFICATION.

*The 26th September* 1883.—In exercise of the powers conferred on him by clause 2, section 2 of the Cess Act, IX (B.C.) of 1880, the Lieutenant-Governor is pleased to extend the provisions of the Act to pergunnah Dalbhoom, in the district of Singbhoom, with effect from the 1st October 1883.

COLMAN MACAULAY,
*Secretary to the Govt. of Bengal.*

NOTIFICATION.

*The 27th September* 1883.—The Government of India having, by notification No. 361, dated the 18th April 1883, published at page 189, Part I of the *Gazette of India*, dated the 21st idem, prescribed the use of adhesive stamps for denoting court fees amounting to less than Rs. 10, and impressed stamps for denoting fees amounting to or exceeding Rs. 10, it is hereby notified, for general information, that impressed stamps of the value of Rs. 10 and upwards will be issued in exchange for unused adhesive stamps of equal aggregate value by treasury officers on application being made to them within three months from the date of the publication of this notice.

COLMAN MACAULAY,
*Secretary to the Govt. of Bengal.*

NOTIFICATION.

*The 22nd September* 1883.—It is hereby notified for general information that Baboo Nobo Kissen Gangooly has been elected a Commissioner for Ward No. 1 of the Krishnagur Municipality, in the district of Nuddea, *vice* Baboo Umesh Chunder Dutta, resigned.

COLMAN MACAULAY,
*Secretary to the Govt. of Bengal.*

NOTIFICATION.

*The 27th September* 1883.—The Lieutenant-Governor approves the election by the Commissioners of the Sahebgunge Municipality, in the district of the Sonthal Pergunnahs, of Baboo Hem Chunder Mookerjee to be their Vice-Chairman.

COLMAN MACAULAY,
*Secretary to the Govt. of Bengal.*

[*Government Gazette, 9th October* 1883.]

বাঁকুড়া জিলার পথকর বিষয়ক
বিজ্ঞাপন।

১৮৮৩ সাল ২২ সেপ্টেম্বর।—এতদ্দ্বারা এই সংবাদ দেওয়া যাইতেছে যে ১৮৮৩ সালের অক্টোবর মাসে ১ তারিখে করসম্পর্কীয় যে বৎসর আরম্ভ হয় সেই বৎসরে বাঁকুড়া জিলার পথকর সম্পর্কীয় কমিটী অত্যুচ্চ হারে অর্থাৎ ভূমির বার্ষিক মূল্যের উপর এবং খনি প্রভৃতির বার্ষিক নিট লভ্যের উপর টাকা প্রতি ৴১০ দুই পয়সা হারে পথকর আদায় করিতে স্থির করিয়াছেন, সেই হার দেশখণ্ডের কমিশ্যনর সাহেব অনুমোদন করাতে তাহা সাধারণের অবগত্যর্থে এতদ্দ্বারা প্রকাশ করা গেল।

কোলমান মেকলে,
বঙ্গদেশের গবর্ণমেন্টের সেক্রেটরী।

---

বগুড়া জিলার পথকর বিষয়ক
বিজ্ঞাপন।

১৮৮৩ সাল ২২ সেপ্টেম্বর।—এতদ্দ্বারা এই সংবাদ দেওয়া যাইতেছে যে ১৮৮৩ সালের অক্টোবর মাসের ১ তারিখে করসম্পর্কীয় যে বৎসর আরম্ভ হয় সেই বৎসরে বগুড়া জিলার পথকর সম্পর্কীয় কমিটী অত্যুচ্চ হারে অর্থাৎ ভূমির বার্ষিক মূল্যের উপর টাকা প্রতি ৴১০ দুই পয়সা হারে পথকর আদায় করিতে স্থির করিয়াছেন, সেই হার দেশখণ্ডের কমিশ্যনর সাহেব অনুমোদন করাতে তাহা সাধারণের অবগত্যর্থে এতদ্দ্বারা প্রকাশ করা গেল।

কোলমান মেকলে,
বঙ্গদেশের গবর্ণমেন্টের সেক্রেটরী।

---

বিজ্ঞাপন।

১৮৮৩ সাল ২৬ সেপ্টেম্বর।—শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেবের প্রতি কর বিষয়ক ১৮৮০ সালের বঙ্গীয় ৯ আইনের ২ ধারার ২ প্রকরণমতে যে ক্ষমতা প্রদত্ত হইয়াছে তদনুসারে কার্য্য করিয়া তিনি উক্ত আইনের বিধান ১৮৮৩ সালের ১ অক্টোবর অবধি সিংহভূম জিলার অন্তর্গত ধলভূম পরগনায় প্রচলিত করিলেন।

কোলমান মেকলে,
বঙ্গদেশের গবর্ণমেন্টের সেক্রেটরী।

---

বিজ্ঞাপন।

১৮৮৩ সাল ২৭ সেপ্টেম্বর।—১৮৮৩ সালের ১ মে বাঙ্গলা গবর্ণমেন্ট গেজেটের প্রথম খণ্ডের ‥ পৃষ্ঠায় প্রকাশিত ১৮ আপ্রিলের ৩৬১ নং বিজ্ঞাপনক্রমে ভারতবর্ষীয় গবর্ণমেন্ট ১০৲ টাকার অনধিক কোর্ট ফী দিবার নিমিত্ত আটাল ইষ্টাম্প ব্যবহার এবং ১০৲ টাকা বা ১০ টাকার অধিক ফী দিবার নিমিত্ত ছাপাকরা ইষ্টাম্প ব্যবহার করিবার নিয়ম করাতে সাধারণের অবগত্যর্থে এতদ্দ্বারা এই সংবাদ দেওয়া যাইতেছে যে, এই বিজ্ঞাপন প্রকাশিত হইবার তারিখ অবধি তিন মাসের মধ্যে খাজানাখানার কর্তৃপক্ষদের নিকট আটাল ইষ্টাম্প পাইবার দরখাস্ত করা গেলে তাঁহারা সমষ্টিতে তুল্য মূল্যের অব্যবহৃত আটাল ইষ্টাম্পের পরিবর্ত্তে ১০৲ টাকা বা তদধিক মূল্যের ছাপাকরা ইষ্টাম্প দিবেন।

কোলমান মেকলে,
বঙ্গদেশের গবর্ণমেন্টের সেক্রেটরী।

---

বিজ্ঞাপন।

১৮৮৩ সাল ২২ সেপ্টেম্বর।—সাধারণের অবগত্যর্থে এতদ্দ্বারা এই সংবাদ দেওয়া যাইতেছে যে, শ্রীযুত বাবু উমেশচন্দ্র দত্ত কর্ম্ম ত্যাগ করাতে শ্রীযুত বাবু নবকৃষ্ণ গঙ্গোপাধ্যায় নদীয়া জিলার অন্তর্গত কৃষ্ণনগর মুনিসিপালিটীর ১ নং পল্লীর কমিশ্যনরের পদে মনোনীত হইয়াছেন।

কোলমান মেকলে,
বঙ্গদেশের গবর্ণমেন্টের সেক্রেটরী।

---

বিজ্ঞাপন।

১৮৮৩ সাল ২৭ সেপ্টেম্বর।—সাঁওতাল পরগনা জিলার অন্তর্গত সাহেবগঞ্জ মুনিসিপালিটীর কমিশ্যনরেরা শ্রীযুত বাবু হেমচন্দ্র মুখোপাধ্যায়কে আপনাদের প্রতিনিধি সভাপতির পদে মনোনীত করাতে শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেব তাহা অনুমোদন করিলেন।

কোলমান মেকলে,
বঙ্গদেশের গবর্ণমেন্টের সেক্রেটরী।

[ গবর্ণমেন্ট গেজেট। ১৮৮৩। ৯ অক্টোবর। ]

## NOTIFICATION.

*The 27th September* 1883.—Whereas a notification, dated the 19th July 1883, was published at page 632, Part I of the *Calcutta Gazette* of the 25th idem, declaring the intention of the Lieutenant-Governor to extend the provisions of Act VI (B.C.) of 1878 to the portion of the Howrah Municipality which is comprised within the following boundaries :—

*North.*—A line 100 feet to the north of and parallel to the Benares road

*South and East.*—Grand Trunk Road

*West.*—Railway line

and whereas no objection has been raised to the proposed measure, the Lieutenant-Governor is pleased, in the exercise of the powers conferred on him by section 2 of the said Act, and on the recommendation of the Commissioners of the Howrah Municipality, made at a meeting, to direct that the Act shall be in force within the above portion of the municipality with effect from the 1st October 1883.

2. The Lieutenant-Governor also directs that the fees to be levied under section 3 of the Act, within the above portion of the municipality, shall be fixed according to the following scale :—

*Sale of Fees under Act VI (B.C.) of* 1878.

| Rental valuation. | FEE PAYABLE | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|
| | Per mensem. | | | Per quarter. | | | Per annum. | | |
| | Rs. | A. | P. | Rs. | A. | P. | Rs. | A. | P. |
| Exceeding Rs. 5, but not exceeding Rs. 11 ... | 0 | 1 | 4 | 0 | 4 | 0 | 1 | 0 | 0 |
| Ditto " 11, ditto " 18 ... | 0 | 2 | 0 | 0 | 6 | 0 | 1 | 8 | 0 |
| Ditto " 18, ditto " 25 ... | 0 | 4 | 0 | 0 | 12 | 0 | 3 | 0 | 0 |
| Ditto " 25, ditto " 36 ... | 0 | 6 | 8 | 1 | 4 | 0 | 5 | 0 | 0 |
| Ditto " 36, ditto " 60 ... | 0 | 9 | 4 | 1 | 12 | 0 | 7 | 0 | 0 |
| Ditto " 60, ditto " 84 ... | 0 | 10 | 8 | 2 | 0 | 0 | 8 | 0 | 0 |
| Ditto " 84, ditto " 120 ... | 0 | 12 | 0 | 2 | 4 | 0 | 9 | 0 | 0 |
| Ditto " 120, ditto " 200 ... | 0 | 13 | 4 | 2 | 8 | 0 | 10 | 0 | 0 |
| Ditto " 200, ditto " 300 ... | 1 | 0 | 0 | 3 | 0 | 0 | 12 | 0 | 0 |
| Ditto " 300, ditto " 400 ... | 1 | 1 | 4 | 3 | 4 | 0 | 13 | 0 | 0 |
| Ditto " 400, ditto " 500 ... | 1 | 5 | 4 | 4 | 0 | 0 | 16 | 0 | 0 |
| Ditto " 500, ditto " 600 ... | 1 | 8 | 0 | 4 | 8 | 0 | 18 | 0 | 0 |
| Ditto " 600, ditto " 700 ... | 1 | 10 | 8 | 5 | 0 | 0 | 20 | 0 | 0 |
| Ditto " 700, ditto " 1,000 ... | 2 | 0 | 0 | 6 | 0 | 0 | 24 | 0 | 0 |
| Ditto " 1,000, ditto " 1,500 ... | 2 | 8 | 0 | 7 | 8 | 0 | 30 | 0 | 0 |
| Ditto " 1,500, ditto " 2,000 ... | 3 | 0 | 0 | 9 | 0 | 0 | 36 | 0 | 0 |
| Ditto " 2,000, ditto " 2,500 ... | 4 | 0 | 0 | 12 | 0 | 0 | 48 | 0 | 0 |
| Ditto " 2,500, ditto " 3,000 ... | 5 | 0 | 0 | 15 | 0 | 0 | 60 | 0 | 0 |
| Ditto " 3,000, ditto " 4,000 ... | 6 | 10 | 8 | 20 | 0 | 0 | 80 | 0 | 0 |
| Ditto " 4,000, ditto " 5,000 ... | 8 | 5 | 4 | 25 | 0 | 0 | 100 | 0 | 0 |
| Ditto " 5,000, ditto " 7,500 ... | 12 | 8 | 0 | 37 | 8 | 0 | 150 | 0 | 0 |
| Ditto " 7,500, ditto " 10,000 ... | 16 | 10 | 8 | 50 | 0 | 0 | 200 | 0 | 0 |
| Ditto " 10,000, ditto " 15,000 ... | 20 | 13 | 4 | 62 | 8 | [illegible] | 250 | 0 | 0 |
| Ditto " 15,000, ditto " 20,000 ... | 25 | 0 | 0 | 75 | 0 | | 300 | 0 | 0 |
| Ditto " 20,000, ditto " 25,000 ... | 33 | 5 | 4 | 100 | 0 | | 400 | 0 | 0 |
| Ditto " 25,000 ... ... ... | 40 | 0 | 0 | 120 | 0 | | 480 | 0 | 0 |

3. Under section 8 of the said Act, and on the recommendation of the Commissioners of the said municipality, made at a meeting, the Lieutenant-Governor fixes the following rates per head as those which may be levied by the Commissioners on the persons living

## বিজ্ঞাপন।

১৮৮৩ সাল ২৭ সেপ্টেম্বর।—হাবড়া মুনিসিপালিটীর যে অংশ নিম্নলিখিত সীমার মধ্যে অর্থাৎ—

উত্তর সীমা।—কাশীর পথের ১০০ ফুট উত্তরদিকে তৎ সমান্তরাল রেখা,
দক্ষিণ ও পূর্ব্ব সীমা।—উত্তর পশ্চিম দেশে যাইবার পথ,
পশ্চিম সীমা।—রেল পথ,

এই সীমার মধ্যে আছে সেই অংশে ১৮৭৮ সালের বঙ্গীয় ৬ আইনের বিধান প্রচলিত করণার্থে শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেবের অভিপ্রায় প্রকাশক ১৮৮৩ সালের ১৯ জুলাইর এক বিজ্ঞাপন ঐ মাসের ২৫ তারিখের কলিকাতা গেজেটের প্রথম খণ্ডের ৬১১ পৃষ্ঠায় প্রকাশ করা গেলেও ঐ প্রস্তাব বিষয়ে কোন আপত্তি উপস্থিত করা না যাওয়াতে, শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেবের প্রতি উক্ত আইনের ২ ধারামতে যে ক্ষমতাপ্রদত্ত হইয়াছে তদনুসারে কার্য্য করিয়া এবং হাবড়া মুনিসিপালিটীর সভাগত কমিশনরদের অনুরোধক্রমে তিনি এই আজ্ঞা করিলেন যে, ১৮৮৩ সালের অক্টোবর মাসের ১ তারিখ অবধি উক্ত আইন উক্ত মুনিসিপালিটীর উক্ত অংশে প্রবল হইবে।

২। শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেব এই আজ্ঞাও করিলেন যে, মুনিসিপালিটীর উক্ত অংশের মধ্যে উক্ত আইনের ৩ ধারামতে যে ফী আদায় করিতে হইবে তাহা নিম্নলিখিত হারানুসারে ধার্য্য হইবে।

১৮৭৮ সালের বঙ্গীয় ৬ আইনমত ফীর হার।

| ভাড়ার পরিমাণ। | | | | | | যত ফী দিতে হইবে। মাসিক। টাঃ | আঃ | পাঃ | ত্রৈমাসিক। টাঃ | আঃ | বার্ষিক। টাঃ | আঃ |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| ৫৲ টাকার | অধিক | ও | ১২৲ টাকার | অনধিক হইলে | ... | ০ | ৴ | ৪ | ০ | ।০ | ১৲ | ০ |
| ১২৲ | ঐ | ঐ | ১৮৲ | ঐ | ... | ০ | ৵ | ০ | ০ | ।৵০ | ১ | ॥ |
| ১৮৲ | ঐ | ঐ | ২৫৲ | ঐ | ... | ০ | । | ০ | ০ | ৸০ | ৩৲ | ০ |
| ২৫৲ | ঐ | ঐ | ৩৬৲ | ঐ | ... | ০ | ।৵ | ৮ | ১ | ।০ | ৫৲ | ০ |
| ৩৬৲ | ঐ | ঐ | ৬০৲ | ঐ | | ০ | ।৴ | ৪ | ১ | ৸০ | ৭৲ | ০ |
| ৬০৲ | ঐ | ঐ | ৮৪৲ | ঐ | ... | ০ | ॥৵ | ৮ | ২৲ | ০ | ৮৲ | ০ |
| ৮৪৲ | ঐ | ঐ | ১২০৲ | ঐ | ... | ০ | ৸ | ০ | ২ | ।০ | ৯৲ | ০ |
| ১২০৲ | ঐ | ঐ | ২০০৲ | ঐ | ... | ০ | ৸৴ | ৪ | ২ | ॥০ | ১০৲ | ০ |
| ২০০৲ | ঐ | ঐ | ৩০০৲ | ঐ | ... | ১৲ | ০ | ০ | ৩৲ | ০ | ১২৲ | ০ |
| ৩০০৲ | ঐ | ঐ | ৪০০৲ | ঐ | ... | ১ | ৴ | ৪ | ৩ | ।০ | ১৩৲ | ০ |
| ৪০০৲ | ঐ | ঐ | ৫০০৲ | ঐ | ... | ১ | ।৴ | ৪ | ৪৲ | ০ | ১৬৲ | ০ |
| ৫০০৲ | ঐ | ঐ | ৬০০৲ | ঐ | ... | ১ | ॥ | ০ | ৪ | ॥০ | ১৮৲ | ০ |
| ৬০০৲ | ঐ | ঐ | ৭৫০৲ | ঐ | ... | ১ | ॥৴ | ৮ | ৫৲ | ০ | ২০৲ | ০ |
| ৭০০৲ | ঐ | ঐ | ১০০০৲ | ঐ | ... | ২৲ | ০ | ০ | ৬৲ | ০ | ২৪৲ | ০ |
| ১০০০৲ | ঐ | ঐ | ১৫০০৲ | ঐ | ... | ২ | ॥ | ০ | ৭ | ॥০ | ৩০৲ | ০ |
| ১৫০০৲ | ঐ | ঐ | ২০০০৲ | ঐ | | ৩৲ | ০ | ০ | ৯৲ | ০ | ৩৬৲ | ০ |
| ২০০০৲ | ঐ | ঐ | ২৫০০৲ | ঐ | ... | ৪৲ | ০ | ০ | ১২৲ | ০ | ৪৮৲ | ০ |
| ২৫০০৲ | ঐ | ঐ | ৩০০০৲ | ঐ | ... | ৫৲ | ০ | ০ | ১৫৲ | ০ | ৬০৲ | ০ |
| ৩০০০৲ | ঐ | ঐ | ৪০০০৲ | ঐ | ... | ৬ | ॥৶ | ৮ | ২০৲ | ০ | ৮০৲ | ০ |
| ৪০০০৲ | ঐ | ঐ | ৫০০০৲ | ঐ | ... | ৮ | ।৴ | ৪ | ২৫৲ | ০ | ১০০৲ | ০ |
| ৫০০০৲ | ঐ | ঐ | ৭৫০০৲ | ঐ | ... | ১২ | ॥ | ০ | ৩৭ | ॥০ | ১৫০৲ | ০ |
| ৭৫০০৲ | ঐ | ঐ | ১০,০০০৲ | ঐ | ... | ১৬ | ॥৵ | ৮ | ৫০৲ | ০ | ২০০৲ | ০ |
| ১০,০০০৲ | ঐ | ঐ | ১৫,০০০৲ | ঐ | . | ২০ | ৸৴ | ৪ | ৬১ | ॥০ | ২৫০৲ | ০ |
| ১৫,০০০৲ | ঐ | ঐ | ২০,০০০৲ | ঐ | ... | ২৫৲ | ০ | ০ | ৭৫৲ | ০ | ৩০০৲ | ০ |
| ২০,০০০৲ | ঐ | ঐ | ২৫,০০০৲ | ঐ | ... | ৩৩ | ।৴ | ৪ | ১০০৲ | ০ | ৪০০৲ | ০ |
| ২৫,০০০৲ | ঐ | ঐ | ... | ... | ... | ৪০৲ | ০ | ০ | ১২০৲ | ০ | ৪৮০৲ | ০ |

৩। উক্ত আইনের ৮ ধারার এবং এই বিজ্ঞাপনের ১ দফার নির্দ্দিষ্ট ঐ মুনিসিপালিটীর অংশের অন্তর্গত স্থানের মধ্যে যে সকল লোক বাস বা সচরাচর গমনাগমন করে তাহাদের প্রত্যেক জনের উপর কমিশনরগণ নিম্নলিখিত কর ধার্য্য করিতে পারিবেন বলিয়া শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেব উক্ত

[ গবর্ণমেন্ট গেজেট। ১৮৮৩। ৯ অক্টোবর। ]

within or habitually resorting to the places described in the said section, and situated within the part of the municipality defined in paragraph 1 of this notification.

*Rate per head on persons living within or habitually resorting to the places described in Section 8.*

| Number of persons. | RATE PAYABLE. | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|
| | Per mensem | | | Per quarter. | | | Per | |
| | Rs. | A. | P. | Rs. | A. | P. | Rs. | A. |
| Where the number of persons does not exceed 100 | 0 | 1 | 6 | 0 | 4 | 6 | 1 | 2 |
| Where the number exceeds 100, but does not exceed 500 | 0 | 1 | 3 | 0 | 3 | 9 | 0 | 15 |
| Ditto ditto 500 1,000 | 0 | 1 | 0 | 0 | 3 | 0 | 0 | 12 |
| Ditto ditto 1,000 ... ... | 0 | 0 | 9 | 0 | 2 | | | |

COLMAN MACAULAY,
*Secretary to the Govt. of Bengal.*

NOTIFICATION.

*The 28th September* 1883.—It is hereby notified for general information that the Lieutenant-Governor intends, in the exercise of the powers conferred on him by section 3, Act IV (B.C.) of 1865 (an Act for the prohibition of the practice of inoculation) to extend the provisions of the above Act to the thanas named below, in the Patna Division, unless good reasons to the contrary be shown within one month from the date of the publication of this notification within the places to be affected by these orders:—

| Thana. | District. |
|---|---|
| Arrah | Shahabad. |
| Belowti | Shahabad. |
| Silao | Patna. |
| Atuserai | Patna. |
| Behar (exclusive of Behar town, where the Act is now in force) | Patna. |
| Adapore | Chumparun. |
| Dhaka | Chumparun. |
| Motiharee | Chumparun. |

COLMAN MACAULAY,
*Secretary to the Govt. of Bengal.*

NOTIFICATION

*The 23rd September* 1883.—Under the provisions of rule III of the rules of the 28th July 1879, made under section 25 (i) of Act VII of 1878 (the Indian Forest Act), the Lieutenant-Governor is pleased to sanction the closing of the reserved forests of the Darjeeling Terai and Lower Hills (Kurseong and Teesta Forest Divisions), as well as those of the Julpigoree district (Julpigoree and Buxa Forest Divisions) against hunting, shooting, or fishing, from the 1st December 1883 to the 1st June 1884.

A. P. MACDONNELL,
*Offg. Secretary to the Govt. of Bengal.*

NOTIFICATION.

*The 18th September* 1883.—Under section 4 of Act VII of 1871 (the Indian Emigration Act), the Lieutenant-Governor approves the appointment of Dr. G. Stuart to act, in conjunction with Mr. O. W. Warner, as Emigration Agent at Calcutta for the Colonies of St. Lucia, Grenada, and Jamaica, *vice* Dr. Rivers, resigned.

A. P. MACDONNELL,
*Offg. Secretary to the Govt. of Bengal.*

[*Government Gazette, 9th October* 1883.]

আইনের ৮ ধারামতে এবং উক্ত মুনিসিপালিটীর সভাগত কমিশ্যনরদের অনুরোধক্রমে সেই হার ধার্য্য করিলেন।

যে সকল লোক ৮ ধারার নির্দ্দিষ্ট স্থানের মধ্যে বাস করে বা সচরাচর তথায় গমনাগমন করে তাহাদের প্রত্যেকের উপর যে হার ধার্য্য হইবে তাহা এই।—

| লোকের সংখ্যা। | দেয় হার। | | |
|---|---|---|---|
| | মাসিক। | ত্রৈমাসিক। | বার্ষিক। |
| ১০০ জনের অনধিক হইলে ... | /১০ | ।১০ | ১৶০ |
| ১০০ জনের অধিক ও ৫০০ জনের অনধিক হইলে ... | /৫ | ৷/১৫ | ৸৶০ |
| ৫০০ জনের অধিক ও ১০০০ জনের অনধিক হইলে ... | /০ | ৶০ | ৸০ |
| ১০০০ জনের অধিক হইলে ... ... | ৲১৫ | ৶৫ | ||/০ |

কোলমান মেকলে,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের সেক্রেটরী।

---

বিজ্ঞাপন।

১৮৮৩ সাল ১৮ সেপ্টেম্বর।—সাধারণের অবগত্যর্থে এতদ্দ্বারা এই সংবাদ দেওয়া যাইতেছে যে, এইং আজ্ঞাক্রমে যেং স্থানের ক্ষতি বৃদ্ধি হইবে সেইং স্থানে এই বিজ্ঞাপন প্রকাশিত হওয়ার তারিখ অবধি এক মাসের মধ্যে যুক্তিযুক্ত বিপক্ষ কারণ দর্শান না গেলে শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের প্রতি বসন্ত বীজে টীকা দিবার প্রথা নিষেধ করণার্থ ১৮৬৫ সালের বঙ্গীয় ৪ আইনের ১ ধারামতে যে ক্ষমতা প্রদত্ত হইয়াছে তদনুসারে কার্য্য করিয়া তিনি উক্ত আইনের বিধান পাটনা খণ্ডের নিম্নলিখিত সকল থানায় প্রচলিত করিবার কল্পনা করিয়াছেন।

| থানা | | | জিলা। |
|---|---|---|---|
| আরা | ... | ... | শাহাবাদ। |
| বিলৌতী | ... | ... | শাহাবাদ। |
| গিলাও | ... | ... | পাটনা। |
| আতাসরাই | ... | ... | পাটনা। |
| (বিহার নগরে উক্ত আইন এইক্ষণে প্রবল থাকাতে তদ্ভিন্ন) বিহার | | ... | পাটনা। |
| আদাপুর | ... | ... | চম্পারণ। |
| ঢাকা | ... | ... | চম্পারণ। |
| মতিহারী | ... | ... | চম্পারণ। |

কোলমান মেকলে,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের সেক্রেটরী।

---

বিজ্ঞাপন।

১৮৮৩ সাল ২৩ সেপ্টেম্বর।—শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেব ভারতবর্ষীয় বনবিষয়ক ১৮৭৮ সালের ৭ আইনের ২৫ ধারার (খ) প্রকরণমতে প্রণীত ১৮৭৯ সালের জুলাই মাসের ২৮ তারিখের বিধির ৩ ধারার বিধানমতে দার্জ্জিলিঙ্গ তেরাই ও নিম্নতর পাহাড়ের অর্থাৎ কর্ষিয়ঙ্গ ও তিস্তা বন খণ্ডের এবং জলপাইগুড়ি জিলার অন্তর্গত জলপাইগুড়ি ও বক্সা বন খণ্ডের রক্ষিত বনে ১৮৮৩ সালের ১ ডিসেম্বর অবধি ১৮৮৪ সালের ১ জুন পর্য্যন্ত শীকার করা কি বন্দুকাদিদ্বারা পক্ষ্যাদি মারা কিম্বা মৎস্য ধরা বন্ধ করিবার অনুমতি দিলেন।

এ, পি, মাকডনেল,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের একটিং সেক্রেটরী।

---

বিজ্ঞাপন।

১৮৮৩ সাল ১৮ সেপ্টেম্বর।—ডাক্তর শ্রীযুত রিভার্স সাহেব কর্ম্মত্যাগ করাতে শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেব ভিন্নদেশগমন বিষয়ক ভারতবর্ষীয় ১৮৭১ সালের ৭ আইনের ৪ ধারামতে শ্রীযুত ও, ডবলিউ, ওয়ার্ণর সাহেবের সঙ্গে একত্র হইয়া সেণ্ট লুসিয়া ও গ্রেনডা ও জামেকা উপনিবেশের পক্ষে বিদেশগমনকার্য্যের এজেণ্টস্বরূপ কলিকাতায় কর্ম্ম করণার্থে ডাক্তর শ্রীযুত ষ্টুয়ার্ট সাহেবের নিয়োগ অনুমোদন করিলেন।

এ, পি, মাকডনেল,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের একটিং সেক্রেটরী।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৮৩। ৯ অক্টোবর।]

NOTIFICATION.

*The 1st October* 1883.—It is hereby notified that the Lieutenant-Governor intends, after one month from this date, to approve the following additional port rules under section 7 (*f*) of Act XII of 1875 for the control of fishing-boats in the river Hooghly.

*Proposed rules.*

1. From the lower boundary of the port to Fultah Reach on the river Hooghly a deep navigable channel, not less than 200 yards in width, shall always be left clear for the passage of sea-going vessels, and between the hours from daylight to dark no fisherman shall obstruct the same by mooring or casting a stake net therein. At Sankrail, Peer Sarang, and below Budge-Budge, where the deep water channel lies close to the shore, landmarks have been erected to define the channel to be left clear, and no fishing boats shall be moored nor nets of any description cast between the line indicated by these marks and the shore.

2. Between the hours from daylight to dark no stake net nor drift net shall be cast by fishermen in any part of Garden Reach within port limits.

A P. MACDONNELL,
*Offg Secretary to the Govt. of Bengal.*

---

## JUDICIAL DEPARTMENT

No 2018 J.

*The 19th September* 1883.—Baboo Girzaput Sahai is appointed to be an Honorary Magistrate for the Sadikpore Bench, in the district of Patna, and is vested with the powers of a Magistrate of the third class.

The Lieutenant-Governor accepts the resignation tendered by Baboo Gour Kissore Banerjee of his appointment of Honorary Magistrate of the sudder bench at Hooghly.

Baboo Mohendro Chundra Mittra is appointed to be an Honorary Magistrate for the sudder bench at Hooghly, and is vested with the powers of a Magistrate of the third class.

*The 21st September* 1883.—The following gentlemen are appointed to be Honorary Magistrates for the municipal bench at Berhampore, in the district of Moorshedabad, and are vested with the powers of a Magistrate of the third class :—

Baboo Horo Sunker Bhuttacharjee. | Baboo Kedar Nath Sanyal.

*The 24th September* 1883.—Baboo Kedar Nath Chandra is appointed to be an Honorary Magistrate for the Gyebanda Bench, in the district of Rungpore, *vice* Baboo Kashee Nath Goopto deceased, and is vested with the powers of a Magistrate of the third class.

*The 25th September* 1883.—The undermentioned gentlemen are appointed to be Honorary Magistrates for the sudder bench in the district of Maldah, and are vested with the powers of a Magistrate of the third class :—

Baboo Debendro Nath Roy. | Munshi Elahi Baksh.
" Kali Dass Chatterjee. | Baboo Madhu Sudan Parmanik.
Baboo Baikanta Chandra Mookerjee.

*The 27th September* 1883.—Moulvie Fakhruddin Hossein, Munsif of Hazaribagh, Chota Nagpore, is vested with the powers of a Magistrate of the third class.

Baboo Tarini Sunker Roy, Deputy Magistrate and Deputy Collector, Chandpore, Tipperah, is vested with the power to try summarily the offences mentioned in section 260 of the Code of Criminal Procedure.

*The 1st October* 1883.—Baboo Kedar Nath Dutt, Deputy Magistrate and Deputy Collector, Khoolna, is vested with the powers of a Magistrate of the first class.

F. B. PEACOCK,
*Secretary to the Govt. of Bengal.*

[*Government Gazette 9th October* 1883.]

বিজ্ঞাপন।

১৮৮৩ সাল ১৭ সেপ্টেম্বর।—শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেব মুসলমানদের বিবাহ ও তালাক এখ্তিয়ারমতে রেজিষ্টরী করিবার বিধান করণার্থ ১৮৭৬ সালের বঙ্গীয় ১ আইনের ৩ ধারামতে শ্রীযুত মৌলবী আল্লাবক্স মহম্মদকে লাইসেন্স দিয়া ময়মনসিংহ জিলার অন্তর্গত নেত্রকোণা মহকুমার সামিল দুর্গাপুর পোলীস থানার মধ্যে মুসলমানদের বিবাহ ও তালাক রেজিষ্টরী করিবার ও মুসলমান রেজিষ্ট্রারের অন্যান্য ক্ষমতামতে কার্য্য করিবার ক্ষমতা দিলেন।

এফ, বি, পীকক,
বঙ্গদেশের গবর্ণমেন্টের সেক্রেটরী।

বিজ্ঞাপন।

১৮৮৩ সাল ১৭ সেপ্টেম্বর।—মৌলবী আইনাল ইসলামের মৃত্যু হওয়াতে শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেব মুসলমানদের বিবাহ ও তালাক এখ্তিয়ারমতে রেজিষ্টরী করিবার বিধান করণার্থ ১৮৭৬ সালের বঙ্গীয় ১ আইনের ৩ ধারামতে শ্রীযুত কাজি মহম্মদ আলিকে লাইসেন্স দিয়া ফরিদপুর জিলার অন্তর্গত গোয়ালন্দ পোলীস থানার মধ্যে মুসলমানদের বিবাহ ও তালাক রেজিষ্টরী করিবার ও মুসলমান রেজিষ্ট্রারের অন্যান্য ক্ষমতামতে কার্য্য করিবার ক্ষমতা দিলেন।

এফ, বি, পীকক,
বঙ্গদেশের গবর্ণমেন্টের সেক্রেটরী।

---

বিজ্ঞাপন।

১৮৮৩ সাল ১৭ সেপ্টেম্বর।—মৌলবী মহম্মদ মিতু খাঁর মৃত্যু হওয়াতে শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেব মুসলমানদের বিবাহ ও তালাক এখ্তিয়ারমতে রেজিষ্টরী করিবার বিধান করণার্থ ১৮৭৬ সালের বঙ্গীয় ১ আইনের ৩ ধারামতে শ্রীযুত মুনশী খলিলুদ্দীন আহাম্মদকে লাইসেন্স দিয়া ময়মনসিংহ জিলার অন্তর্গত আটিয়া মহকুমার সামিল পিঙ্গনা পোলীস থানার মধ্যে মুসলমানদের বিবাহ ও তালাক রেজিষ্টরী করিবার ও মুসলমান রেজিষ্ট্রারের অন্যান্য ক্ষমতামতে কার্য্য করিবার ক্ষমতা দিলেন।

এফ, বি, পীকক,
বঙ্গদেশের গবর্ণমেন্টের সেক্রেটরী।

---

বিজ্ঞাপন।

১৮৮৩ সাল ২১ সেপ্টেম্বর।—এতদ্দ্বারা এই সংবাদ দেওয়া যাইতেছে যে শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেবের প্রতি দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনের ৪৩২ ধারামতে যে ক্ষমতা প্রদত্ত হইয়াছে তদনুসারে কার্য্য করিয়া এবং ত্রিপুরা পর্ব্বতের শ্রীযুত মহারাজার প্রার্থনানুসারে তিনি শ্রীযুত বাবু রাজমোহন মিত্রকে ১৮৮৩ সালের ৬ জুলাই অবধি উক্ত মহারাজার কিয়ৎকালীন এজেন্টের পদে নিযুক্ত করিলেন।

এফ, বি, পীকক,
বঙ্গদেশের গবর্ণমেন্টের সেক্রেটরী।

---

## বঙ্গদেশের পবলিক ওর্কস ডিপার্টমেন্ট।

১৮৮৩ সাল ২৮ সেপ্টেম্বর।

৩৩৬ নম্বর।—ছুটী।—প্রথম শ্রেণীর আসিষ্টান্ট ইঞ্জিনিয়র শ্রীযুত বাবু কীর্ত্তিচন্দ্র চৌধুরী ১৮৮৩ সালের ১ নবেম্বর অবধি অথবা তাহার পর যে তারিখে ছুটী গ্রহণ করেন তদবধি সিবিল কার্য্যকারকদের ছুটীর বিধির ১২৬ ধারামতে দুই মাসের অনুগ্রহের ছুটী পাইলেন।

১৮৮৩ সাল ১ অক্টোবর।

৩৩৭ নম্বর।—ছুটী।—বঙ্গদেশের উত্তরদিকের ষ্টেট-রেলওয়ের আসিষ্টান্ট লোকোমটিব সুপরিটেণ্ডেন্ট শ্রীযুত এল. ই, এচ, ওয়েটস সাহেব ১৮৮৩ সালের ২৭ আগষ্টের পূর্ব্বাহ্ন অবধি তিন মাসের অনুগ্রহের ছুটী পাইলেন।

[ গবর্ণমেন্ট গেজেট। ১৮৮৩। ৯ অক্টোবর। ]

No. 338.—*Transfer*.—Mr. B. C. Dyson, Assistant Engineer, second grade, is transferred from the Dacca and Mymensing State Railway to the Northern Bengal and Tirhoot State Railway Extension Survey in the interests of the public service.

IRRIGATION.

*The 1st October* 1883.

No. 339.—*Declaration*.—Whereas it appears to the Lieutenant-Governor of Bengal that land is likely to be required to be taken by Government for a public purpose, viz for a canal through the villages of Entally, Gobra, Tiljullah, Koostea, Bondel, Gudshaha Hakooreah, Dhakooreah, Ballygunge, Monohurpore, and Kallyghat, district 24-Pergunnahs, it is hereby declared that for the above purpose a strip of land measuring, more or less, 1,075 beegahs 13 cottahs 14 chittacks of standard measurement, is likely to be required within the aforesaid villages of Entally, Gobra, Tiljullah, Koostea, Bondel, Gudshaha, Hakooreah, Dhakooreah, Ballygunge, Monohurpore, and Kallyghat.

This declaration is made, under the provisions of section 4 of Act X of 1870, to all whom it may concern.

No. 340.—*Declaration*.—Whereas it appears to the Lieutenant-Governor of Bengal that land is required to be taken up by Government at the public expense for public purposes, viz. for the construction of 10 village channels from Distributaries Nos. 1 and 4 of the Midnapore High Level Canal, under the Midnapore Weir, it is hereby declared that for the above purposes 10 strips of land measuring, more or less, 49 beeghas 10 cottahs and 6 chittacks of standard measurement, 5 miles and 4,510 feet in length, and an average width of 25 feet, are required.

The channels and their terminal stations are mentioned below :—

DISTRIBUTARY NO. I

*Monibpore village channel (Lock No. I).*

A strip of land lying in the village of Monipore, pergunnah Kharagpore, zillah Midnapore, 810 feet long and 36 feet wide, more or less.

*Madpore village channel (Lock No. II).*

A strip of land lying in the village of Madpore, pergunnah Dhekiabazaar, zillah Midnapore, 660 feet long and 30 feet wide, more or less.

*Chack-Mockrampore village channel (Lock No. IV).*

A strip of land lying in the village of Chackmockrampore, pergunnah Kharagpore zillah Midnapore, 700 feet long and 40 feet wide, more or less.

*Shakna-Basdebpore village channel (Lock No V).*

A strip of land lying in the villages of Shakna and Basdebpore, pergunnah Khandar, zillah Midnapore, 860 feet long and 40 feet wide, more or less.

*Shakna-Khagra village channel.*

A strip of land lying in the villages of Shakna, Abdoola, Aroon, and Khagra, pergunnah, Khandar, zillah Midnapore, 1 mile and 4,510 feet long and 25 feet wide, more or less.

*Khagra village channel (Lock No. 6).*

A strip of land lying in the village of Khagra, pergunnah Khandar, zillah Midnapore, 960 feet long and 40 feet wide, more or less.

*Khagra village channel.*

A strip of land lying in the village of Khagra, pergunnah Khandar, zillah Midnapore, 1,950 feet long and 20 feet wide, more or less.

*Amigeriah and Kapasgeriah village channels.*

A strip of land lying in the villages Amigeriah, Pudumgeriah, Bargeriah, and Kapasgeriah, pergunnah Khandar, zillah Midnapore, 1 mile long and 18 feet wide, more or less.

DISTRIBUTARY NO. 4.

*Shamsoonderpore and Chaksala village channels.*

A strip of land lying in the villages of Shamsoonderpore, Goomray, Husumchack, and Doojipore, pergunnah Kaderkundu, and Doojipore and Chacksala, pergunnah Khandar, zillah Midnapore, 4,800 feet long and 18 feet wide, more or less.

[*Government Gazette*, 9*th October* 1883.]

বিজ্ঞাপন।

১৮৮৩ সাল ১ অক্টোবর।—এতদ্দ্বারা এই সংবাদ দেওয়া যাইতেছে যে শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্নর সাহেব ১৮৭৫ সালের ১০ আইনের ৭ ধারার (চ) প্রকরণমতে হুগলী নদীতে জেলেডিঙ্গির উপর কর্তৃত্ব করণার্থে প্রণীত বন্দরসম্পর্কীয় নিম্নলিখিত অতিরিক্ত বিধি অদ্যকার তারিখ অবধি এক মাসের পর অনুমোদন করিবার কল্পনা করিলেন।

প্রস্তাবিত বিধি।

১। বন্দরের নিম্নদিকের সীমাহইতে হুগলী নদীর তটস্থ কলতারীচ পর্য্যন্ত ২০০ গজের অনূ্যন প্রশস্ত গভীর নৌকাগম্য নদীগর্ভ সমুদ্রগামি জাহাজাদির গমনাগমন নিমিত্ত সর্ব্বদা পরিষ্কার রাখিতে হইবে এবং সূর্য্যোদয় অবধি সন্ধ্যা পর্য্যন্ত কোন জেলিয়া তাহাতে লঙ্গর করিয়া বা খোঁটা পুঁতিয়া জাল পাতিয়া বাধা জন্মাইবে না। সাঁকরাইল, পীরসারঙ্গ ও বজবজের ভাটা যে স্থানে তীরের অতি নিকটে গভীর জল আছে, সেই স্থানে পরিষ্কার রাখিবার নদীগর্ভ নির্দ্দেশ করিয়া সীমার চিহ্ন প্রস্তুত করা গিয়াছে অতএব চিহ্ন দ্বারা নির্দ্দেশ করা রেখার ও তীরের মধ্যে কোন জেলেডিঙ্গি লঙ্গর করিবে না কিম্বা কোন প্রকার জাল পাতিবে না।

২। সূর্য্যোদয় অবধি সন্ধ্যা পর্য্যন্ত বন্দরের সীমার অন্তর্গত মুচিখোলার কোন অংশে জেলিয়ারা খোঁটা পুঁতিয়া জাল পাতিবে না অথবা টানা জাল ফেলিবে না।

এ, পি, মাকডনেল,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের একটিং সেক্রেটরী।

---

জুডিশ্যাল ডিপার্টমেণ্ট।

২০৪৮ A নম্বর।

১৮৮৩ সাল ১৯ সেপ্টেম্বর।—শ্রীযুত বাবু গিরিজাপ্রসাদ সহায়, পাটনা জিলার অন্তর্গত সাদিকপুর বেঞ্চে অবৈতনিক মাজিষ্ট্রেটের পদে নিযুক্ত হইয়া তৃতীয় শ্রেণীর মাজিষ্ট্রেটের ক্ষমতা পাইলেন।

শ্রীযুত বাবু গৌরকিশোর বন্দ্যোপাধ্যায় হুগলী সদর বেঞ্চের অবৈতনিক মাজিষ্ট্রেটস্বরূপ স্বীয় পদ ত্যাগ করণার্থে যে পত্র পাঠান শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্নর সাহেব তাহা গ্রহণ করিলেন।

শ্রীযুত বাবু মহেন্দ্রচন্দ্র মিত্র হুগলীর সদর বেঞ্চে অবৈতনিক মাজিষ্ট্রেটের পদে নিযুক্ত হইয়া তৃতীয় শ্রেণীর মাজিষ্ট্রেটের ক্ষমতা পাইলেন।

১৮৮৩ সাল ২১ সেপ্টেম্বর—নিম্নলিখিত মহাশয়েরা মুরশিদাবাদ জিলার অন্তর্গত বহরমপুর মুনিসিপল বেঞ্চে অবৈতনিক মাজিষ্ট্রেটের পদে নিযুক্ত হইয়া তৃতীয় শ্রেণীর মাজিষ্ট্রেটের ক্ষমতা পাইলেন।

শ্রীযুত বাবু হরশঙ্কর ভট্টাচার্য্য। | শ্রীযুত বাবু কেদারনাথ সান্যাল।

১৮৮৩ সাল ২৪ সেপ্টেম্বর।—শ্রীযুত বাবু কাশীনাথ গুপ্তের মৃত্যু হওয়াতে শ্রীযুত বাবু কেদারনাথ চন্দ্র, রঙ্গপুর জিলার অন্তর্গত গাইবান্ধা বেঞ্চে অবৈতনিক মাজিষ্ট্রেটের পদে নিযুক্ত হইয়া তৃতীয় শ্রেণীর মাজিষ্ট্রেটের ক্ষমতা পাইলেন।

১৮৮৩ সাল ২৫ সেপ্টেম্বর।—নিম্নলিখিত মহাশয়েরা মালদহ জিলার সদর বেঞ্চে অবৈতনিক মাজিষ্ট্রেটের পদে নিযুক্ত হইয়া তৃতীয় শ্রেণীর মাজিষ্ট্রেটের ক্ষমতা পাইলেন।—

শ্রীযুত বাবু দেবেন্দ্রনাথ রায়। | শ্রীযুত মুনশী এলাহিবক্স।
„ „ কালিদাস চট্টোপাধ্যায়। | „ বাবু মধুসূদন প্রামাণিক।
শ্রীযুত বাবু বৈকুণ্ঠচন্দ্র মুখোপাধ্যায়।

১৮৮৩ সাল ২৭ সেপ্টেম্বর।—ছোট নাগপুরের অন্তর্গত হাজারীবাগের মুনসেফ শ্রীযুত মৌলবী ফকরুদ্দীন হুসেন তৃতীয় শ্রেণীর মাজিষ্ট্রেটের ক্ষমতা পাইলেন।

ত্রিপুরার অন্তর্গত চাঁদপুরের ডেপুটী মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুত বাবু তারিণীশঙ্কর রায় ফৌজদারী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনের ২৬০ ধারার লিখিত অপরাধের সরাসরী বিচার করিবার ক্ষমতা পাইলেন।

১৮৮৩ সাল ১ অক্টোবর।—খুলনার ডেপুটী মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুত বাবু কেদারনাথ দত্ত প্রথম শ্রেণীর মাজিষ্ট্রেটের ক্ষমতা পাইলেন।

এস, বি, পীকক,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের সেক্রেটরী।

[ গবর্ণমেণ্ট গেজেট। ১৮৮৩। ৯ অক্টোবর।]

NOTIFICATION.

*The 17th September* 1883.—Under section 3, Act I (B.C) of 1876 (an Act to provide or the voluntary registration of Mahomedan marriages and divorces), the Lieutenant-Governor has been pleased to grant a license to Moulvie Aftabuddin Ahmad, authorising him to register Mahomedan marriages and divorces, and to exercise the other functions of a Mahomedan Registrar within the police station of Durgapore, in the Netrokona sub-division of the district of Mymensingh.

F B PEACOCK,
*Secretary to the Govt of Bengal*

---

NOTIFICATION

*The 17th September* 1883 —Under section 3 Act I (B C) of 1876 (an Act to provide for the voluntary registration of Mahomedan marriages and divorces), the Lieutenant-Governor has been pleased to grant a license to Kazi Ahmad Ali authorising him to register Mahomedan marriages and divorces and to exercise the other functions of a Mahomedan Registrar within the police station of Goalundo, in the district of Furreedpore *vice* Moulvie Ainal Islam, deceased

F B PEACOCK,
*Secretary to the Govt of Bengal*

---

NOTIFICATION

*The 17th September* 1883 – Under section 3 Act I (B C) of 1876 (an Act to provide for the voluntary registration of Mahomedan marriages and divorces) the Lieutenant-Governor has been pleased to grant a license to Munshi Khaliluddin Ahamud, authorising him to register Mahomedan marriages and divorces, and to exercise the other functions of a Mahomedan Registrar within the police station of Pingna in the Attia sub division of the district of Mymensingh, *vice* Moulvie Mahomed Mittoo Khan deceased

F B PEACOCK,
*Secretary to the Govt of Bengal*

---

NOTIFICATION

*The 21st September* 1883 —It is hereby notified that the Lieutenant-Governor, in the exercise of the power conferred on him by section 432 of the Civil Procedure Code, and in accordance with the request of the Maharajah of Hill Tipperah, appoints Baboo Raj Mohan Mitra to be temporarily the Agent of the Maharajah, with effect from the 6th July 1883

F B PEACOCK,
*Secretary to the Govt of Bengal*

---

## PUBLIC WORKS DEPARTMENT,—BENGAL

*The 28th September* 1883

*No* 336 —*Leave* —Baboo Krith Chunder Chowdry Assistant Engineer, first grade is granted two months' privilege leave, under section 136 of the Civil Leave Code, with effect from the 1st November 1883, or such subsequent date as he may avail himself of it

*The 1st October* 1883

*No* 337 —*Leave* —Mr L E H Yates, Assistant Locomotive Superintendent Northern Bengal State Railway is granted three months privilege leave, from the forenoon of the 27th August 1883

[*Government Gazette, 9th October* 1883 ]

৩৩৮ নম্বর :—স্থানান্তরে প্রেরণ।—দ্বিতীয় শ্রেণীর আসিষ্টাণ্ট ইঞ্জিনিয়র শ্রীযুত আর, সি. ডাইসন সাহেব রাজকার্য্যের স্বার্থের নিমিত্তে ঢাকা ও ময়মনসিংহ ষ্টেট-রেলওয়ে হইতে বঙ্গদেশের উত্তরদিকের ও ত্রিহুত ষ্টেট-রেলওয়ের বর্দ্ধিত সরবেতে প্রেরিত হইলেন।

জল সেচন বিষয়ক।

১৮৮৩ সাল ১ অক্টোবর।

৩৩৯ নম্বর।—বিজ্ঞাপন।—রাজকীয় কার্য্যের নিমিত্তে অর্থাৎ ২৪ পরগনা জিলার অন্তর্গত ইটালী' গোবরা, তিলজলা, কুস্তিয়া, বন্দেল, গদশাহা, হাকুরিয়া, ঢাকুরিয়া, বালীগঞ্জ, মনোহরপুর ও কালীঘাট গ্রামের মধ্যদিয়া খাল করিবার জন্যে গবর্ণমেণ্ট কর্তৃক ভুমি গ্রহণের সম্ভাবনা, বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের নিকট এই কথা প্রকাশ হওয়াতে এই সংবাদ দেওয়া গেল। পূর্ব্বোক্ত কার্য্যের নিমিত্তে উক্ত ইটালী, গোবরা, তিলজলা, কুস্তিয়া, বন্দেল, গদশাহা ঢাকুরিয়া, ধাকুরিয়া বালীগঞ্জ, মনোহরপুর ও কালীঘাট গ্রামের মধ্যে কমিমতে ন্যূনাধিক ১০৭৫৷৲১৮৵ ছটাক পরিমিত এক খণ্ড ভুমির প্রয়োজন হইবার; সম্ভাবনা।

উক্ত ভুমিতে যাঁহাদের সম্পর্ক থাকে তাঁহাদের অবগতার্থে ১৮৭০ সালের ১০ আইনের ৪ ধারার বিধানমতে এই সংবাদ দেওয়া গেল।

৩৪০ নম্বর।—বিজ্ঞাপন।—রাজকীয় কার্য্যের নিমিত্তে অর্থাৎ মেদিনীপুর উয়েরের নিম্নে মেদিনীপুরের হাই লেবল খালের ১ ও ৪ নং জল বিতরণের নালা হইতে ১০টা গ্রাম্য খাল করিবার জন্যে রাজকীয় অর্থব্যয়ে গবর্ণমেণ্ট কর্তৃক ভুমি লওয়া আবশ্যক, বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের নিকটএই কথা প্রকাশ হওয়াতে এই সংবাদ দেওয়া গেল। পূর্ব্বোক্ত কার্য্যের নিমিত্তে কমিমতে ন্যূনাধিক ৪৯৷৷০৷৵ ছটাক অর্থাৎ ৫ মাইল ৪,৫১০ ফুট দীর্ঘ ও গড়ে ২৫ ফুট প্রস্ত ১০ খণ্ড ভুমির প্রয়োজন।

খালের ও তাহার অন্ত্য স্থানের ষ্টেশনের কথা নিম্নভাগে লেখা গেল।—

১ নং জল বিতরণের নালা।

মণিবপুর গ্রামের খাল ( ১ নং কবাট )।

মেদিনীপুর জিলার অন্তর্গত খড়্গপুর পরগনার মণিপুর গ্রামে স্থিত এক খণ্ড ভুমি, ন্যূনাধিক ৮১০ ফুট দীর্ঘ ও ৩৬ ফুট প্রস্ত।

মাদপুর-গ্রামের খাল ( ২ নং কবাট )।

মেদিনীপুর জিলার অন্তর্গত ঢেকিয়া বাজার পরগনার মাদপুর গ্রামে স্থিত এক খণ্ড ভুমি, ন্যূনাধিক ৬৬০ ফুট দীর্ঘ ও ৩০ ফুট প্রস্ত।

চক-মক্রামপুর গ্রামের খাল ( ৪ নং কবাট )।

মেদিনীপুর জিলার অন্তর্গত খড়্গপুর পরগনার চক মক্রামপুর গ্রামেস্থিত ন্যূনাধিক ৭০০ ফুট দীর্ঘ ও ৪০ ফুট প্রস্ত এক খণ্ড ভুমি।

শকনা-বাসুদেবপুর গ্রামের খাল ( ৫ নং কবাট )।

মেদিনীপুর জিলার অন্তর্গত খান্দর পরগনার শকনা ও বাসুদেবপুর গ্রামে স্থিত ন্যূনাধিক ৮৬০ ফুট দীর্ঘ ও ৪০ ফুট প্রস্ত এক খণ্ড ভুমি।

শকনা-খাগ্রা গ্রামের খাল।

মেদিনীপুর জিলার অন্তর্গত খান্দর পরগনার শকনা আবদুল্লা, অরুণ ও খাগ্রাগ্রামে স্থিত ন্যূনাধিক ১ মাইল ৪৫১০ ফুট দীর্ঘ ও ২৫ ফুট প্রস্ত এক খণ্ড ভুমি।

খাগ্রা গ্রামের খাল ( ৬ নং কবাট )।

মেদিনীপুর জিলার অন্তর্গত খান্দর পরগনার খাগ্রাগ্রামে স্থিত ন্যূনাধিক ৯৬০ ফুট দীর্ঘ ও ৪০ ফুট প্রস্ত এক খণ্ড ভুমি।

খাগ্রা গ্রামের খাল।

মেদিনীপুর জিলার অন্তর্গত খান্দর পরগনার খাগ্রাগ্রামে স্থিত ন্যূনাধিক ১৯৫০ ফুট দীর্ঘ ও ২০ ফুট প্রস্ত একখণ্ড ভুমি।

আমিগেড়িয়া ও কাপাসগেড়িয়া গ্রামের খাল।

মেদিনীপুর জিলার অন্তর্গত খান্দর পরগনার আম গেড়িয়া, পদ্ম গেড়িয়া, বড়গেরিয়া, ও কাপাস গেড়িয়া গ্রামেস্থিত ন্যূনাধিক ১ মাইল দীর্ঘ ও ১৮ ফুট প্রস্ত একখণ্ড ভুমি।

৪ নং জল বিতরণের নালা।

শ্যামসুন্দরপুর ও চকশালা গ্রামের খাল।

মেদিনীপুর জিলার অন্তর্গত কেদারকুণ্ড পরগনার শ্যামসুন্দরপুর, গুরে, হসমচক ও দুজিপুর ও খন্দ পরগনার দুজিপুর ও চকশালা গ্রামে স্থিত ন্যূনাধিক ৪,৮০০ ফুট দীর্ঘ ও ১৮ ফুট প্রস্ত এক খণ্ড ভুমি।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৮৩। ৯ অক্টোবর।]

*Jamnah and Baloon village channels.*

A strip of land lying in the villages of Jamnah and Baloon, pergunnah Kaderkundu zillah Midnapore, 5,100 feet long and 19 feet wide, more or less.

This declaration is made, under the provisions of section 6 of Act X of 1870, to all whom it may concern.

CIVIL BUILDINGS.

*The 1st October* 1883.

*No.* 341.—*Declaration.*—Whereas it appears to the Lieutenant-Governor of Bengal that land is required to be taken by Government at the public expense for a public purpose, viz. for a Government brickfield, *i.e.*, for the manufacture of bricks for the Government works at Kurigram, in the village of Madhabram, pergunnah Bahirbund, zillah Rungpore, it is hereby declared that for the above purpose a piece of land measuring, more or less, 11 beegahs 11 cottahs 1 chittack of standard measurement, bounded on the north by the cultivated land of Brojeshvari Dasya and the untenanted land and a portion of the garden belonging to Guru Prosad De; on the east and west by the cultivated land of the said Guru Prosad De; and on the south by the cultivated land of Akalu Gasti, is required within the aforesaid village of Madhabram.

This declaration is made, under the provisions of section 6 of Act X 1870, to all whom it may concern.

RAILWAYS

*The 1st October* 1883.

*No.* 342 —*Declaration*—Whereas it appears to the Lieutenant-Governor of Bengal that land is required to be taken by Government at the public expense for a public purpose, viz., for the junction railway on the west side of the river Hooghly, in the town of Hooghly, pergunnah Arsha, zillah Hooghly, it is hereby declared that for the above purpose a piece of land measuring, more or less, 231 beegahs 18 cottahs 1 chittack of standard measurement, exclusive of the Grand Trunk Road, the Chuck Road, the Barodwari Road, and the Strand Road, bounded on the north and south by the other lands of mouzahs Kodalia, Shampore, Dhoopdani, Pathalia, Kapashdanga, Jamin, Shahabad, Bali, and Hooghly, on the east by the Strand Road, near Goleghat; and on the west by the East Indian Railway, on the north of the Hooghly Railway Station, is required within the aforesaid villages of Kodalia, Shampore, Dhoopdani, Pathalia, Kapashdangah, Jamin, Shahabad, Bali, and Hooghly.

This declaration is made, under the provisions of section 6 of Act X of 1870, to all whom it may concern.

*The 2nd October* 1883.

*No.* 343.—*Leave.*—Mr. J. T Boase, Assistant Engineer, first grade, *sub pro-tem*, Dacca Division, is granted three months' privilege leave, under section 73 of the Civil Leave Code with effect from the 3rd instant, or from such date as he may avail himself of it.

G. F. E. S. NEILL, *Major*, M.S.C.,
*Under-Secy. to the Govt. of Bengal, P. W. Dept.*

জামনা ও বেলুনগ্রামের খাল ।

মেদিনীপুর জিলার অন্তর্গত কেদারকুণ্ডু পরগনার জামনা ও বেলুন গ্রামে স্থিত ন্যূনাধিক ৫১০০ ফুট দীর্ঘ ও ১৯ ফুট প্রস্থ এক খণ্ড ভূমি ।

উক্ত ভূমিতে যাঁহাদের সম্পর্ক থাকে তাঁহাদের অবগত্যর্থে ১৮৭০ সালের ১০ আইনের ৬ ধারার বিধানমতে এই সংবাদ দেওয়া গেল ।

সিবিল অট্টালিকা বিষয়ক ।

১৮৮৩ সাল ১ অক্টোবর ।

৩৪১ নম্বর ।—বিজ্ঞাপন ।—রাজকীয় কার্য্যের নিমিত্তে অর্থাৎ রঙ্গপুর জিলার অন্তর্গত বাহিরবন্দ পরগনার মাধবরাম গ্রামে, কুড়িগ্রামে গবর্ণমেণ্টের কার্য্যের নিমিত্ত ইট প্রস্তুত করণার্থ গবর্ণমেণ্টের ইটখোলার জন্যে রাজকীয় অর্থব্যয়ে গবর্ণমেণ্ট কর্ত্তৃক ভূমি লওয়া আবশ্যক, বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের নিকট এই কথা প্রকাশ হওয়াতে এই সংবাদ দেওয়া গেল । পূর্ব্বোক্ত কার্য্যের নিমিত্ত উক্ত মাধবরাম গ্রামে কষ্টিতে ন্যূনাধিক ১।॥১/ ছটাক পরিমিত এক খণ্ড ভূমির প্রয়োজন । উক্ত ভূমির উত্তর সীমা ব্রজেশ্বরী দাসীর কর্ষিত ভূমি ও গুরুপ্রসাদ দেব প্রজাশূন্য জমি ও বাগানের কিয়দংশ; পূর্ব্ব ও পশ্চিম সীমা গুরুপ্রসাদ দেবের কর্ষিত ভূমি, এবং দক্ষিণ সীমা অকালু গস্তির কর্ষিত ভূমি ।

উক্ত ভূমিতে যাঁহাদের সম্পর্ক থাকে তাঁহাদের অবগত্যর্থে ১৮৭০ সালের ১০ আইনের ৬ ধারার বিধানমতে এই সংবাদ দেওয়া গেল ।

রেলওয়ে বিষয়ক ।

১৮৮৩ সাল ১ অক্টোবর ।

৩৪২ নম্বর ।—বিজ্ঞাপন ।—রাজকীয় কার্য্যের নিমিত্তে অর্থাৎ হুগলী জিলার অন্তর্গত আর্শা পরগনার হুগলী নগরে হুগলী নদীর পশ্চিম দিকে স্থিত রেলওয়ে জংসনের নিমিত্তে রাজকীয় অর্থব্যয়ে গবর্ণমেণ্ট কর্ত্তৃক ভূমি লওয়া আবশ্যক, বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের নিকট এই কথা প্রকাশ হওয়াতে এই সংবাদ দেওয়া গেল । পূর্ব্বোক্ত কার্য্যের নিমিত্তে উত্তর-পশ্চিম দেশে যাইবার রাস্তা, চক রাস্তা, বারদ্বারী রাস্তা, ও নদীর ধারের রাস্তা ভিন্ন কোদালীয়া, শ্যামপুর, ধুপদানী, পাঠালিয়া কাপাসডাঙ্গা জমিন, শাহাবাদ, বালি ও হুগলী গ্রামে কষ্টিতে ন্যূনাধিক ২৭১৸৩/০ ছটাক পরিমিত এক খণ্ড ভূমির প্রয়োজন । উক্ত ভূমির উত্তর ও দক্ষিণ সীমা উক্ত কোদালিয়া, শ্যামপুর, ধুপদানী, পাঠালিয়া, কাপাসডাঙ্গা জমিন সাহাবাদ, বালি ও হুগলী মৌজা, পূর্ব্ব সীমা গোলঘাটের নিকট নদীর ধারের পথ, এবং পশ্চিম সীমা হুগলী রেলওয়ে ষ্টেশনের উত্তর ইষ্ট ইণ্ডিয়া রেল পথ ।

উক্ত ভূমিতে যাঁহাদের সম্পর্ক থাকে তাঁহাদের অবগত্যর্থে ১৮৭০ সালের ১০ আইনের ৬ ধারার বিধানমতে এই সংবাদ দেওয়া গেল ।

১৮৮৩ সাল ২ অক্টোবর ।

৩৪৩ নম্বর ।—ছুটী ।—ঢাকা খণ্ডের কিয়ৎকালীন প্রথম শ্রেণীর আসিষ্টাণ্ট ইঞ্জিনিয়র শ্রীযুত জি টি, বেথাম সাহেব এই মাসের ৩ তারিখ অবধি অথবা যে তারিখে ছুটী গ্রহণ করেন তদবধি সিবিল-কার্য্যকারকদে ছুটীর বিধির ৭৩ ধারামতে তিন মাসের অনুগ্রহের ছুটী পাইলেন ।

জি, এফ, ই, এস, নীল, মেজর, এম, এস, সি,
পবলিক ওর্কস ডিপার্টমেণ্টে,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের ছোট সেক্রেটরী



# গবর্ণমেণ্ট গেজেট

মঙ্গলবার, ১৮৮৩ সাল, ৯ অক্টোবর।

## সপ্তম খণ্ড।

## রাজস্ব বিষয়ক সরকুলর।

### ১৮৮৩ সাল আগষ্ট মাস।

শ্রীযুত রেনল্‌ডস্‌ সাহেব।

৩ নম্বর

১৮৭৩ সালের অক্টোবর মাসের ৫ নং।
১৮৭৪ সালের ফেব্রুয়ারি মাসের ৩ নং।

১৮৮২-৮৩ সালের ভূমির রাজস্ব সংক্রান্ত রিপোর্টসমূহে যেরূপ কৈফিয়ত দেওয়া হইয়াছে, তাহাতে বোধ হয় যে, "স্বত্বক্রমে," "অনুগ্রহক্রমে" ও "নামতঃ" এই তিন শীর্ষকমতে রাজস্বের রেহাইদান শ্রেণীবদ্ধ করিবার মূলসূত্র কোন২ স্থলে স্পষ্টরূপে উপলব্ধ বা পালিত হয় না। এ নিমিত্ত বোর্ডের ইচ্ছা এই যে, সকল জিলার কর্ত্তৃপক্ষেরা পার্শ্বলিখিত বোর্ডের সরকুলর অর্ডর দুইটীর প্রতি এবং তাঁহাদের ১৮৮২-৮৩ সালের ভূমির রাজস্বের কার্য্য নির্ব্বাহ সংক্রান্ত রিপোর্টের ১৯ দফা হইতে উদ্ধৃত নিম্ন-লিখিত কথার প্রতিও মনোযোগ দেন; উহাতে তিন শ্রেণীর রেহাইদানের মধ্যে যে বিভেদ আছে, তাহার আরও ব্যাখ্যা করা হইয়াছে। ১০ নং ও ৪১ নং রিটর্ণে যে রেহাইর কথা লেখা থাকে, তৎসম্বন্ধে এই আদেশগুলি সূক্ষ্মরূপে পালন করিতে হইবে।

"প্রচলিত কোন আইনমতে কিম্বা গবর্ণমেণ্টের বর্ত্তমান সাধারণ আজ্ঞামতে কিম্বা সংশ্রবযুক্ত পক্ষদের যে চুক্তিপত্র থাকে, তৎক্রমে যে রেহাইর দাওয়া করা যাইতে পারে, তাহাই প্রথম শ্রেণীর অন্তর্গত। শিকস্তী হেতুক যে রেহাই দেওয়া যায়, তৎসম্বন্ধে বন্দোবস্তের শর্ত্তমতে স্পষ্ট বিধান থাকিলে তাহা এই শীর্ষকের মধ্যে পড়িবে, স্থলান্তরে অনুগ্রহক্রমে রেহাই দান শীর্ষকের মধ্যে পড়িবে (যেমন গবর্ণমেণ্টের খাস মহালের রায়তদের যোতের বেলা হইয়া থাকে)। ভূমির অপকর্ষপ্রাপ্তি, ইজারদারদের যোত্র-হীনতা কিম্বা বৎসরের তলবের মধ্যে একবার আনীত হইবার পর রায়তের মৃত্যু বা পলায়ন, ইত্যাদি কারণে যে টাকা রেহাই দেওয়া যায় তাহা অনুগ্রহক্রমে রেহাই দানের মধ্যে পড়ে। এই দুই শীর্ষকের মধ্যে যে সকল রেহাই দান উচিতমতে পড়ে না, তাহাকেই "নামতঃ রেহাইদান" বলে। যে স্থলে কোন গবর্ণমেণ্টের মহালের ইজারার মিয়াদ অতীত হয় ও ঐ মহাল খাস কার্য্যাধ্যক্ষতাধীনে আসিলে অনাবাদী দেখা যায়, তাহাই এ প্রকারের অতি সাধারণ উদাহরণ স্থল। ইজারদার যে রাজস্ব

দিতেন, তাহা মহালের উলবস্বরূপ দৃষ্ট হইতে থাকে, কিন্তু অবশ্য তাহা রেহাই দিতে হইবে। এস্থলে ঐ উলব কখন কোন ব্যক্তির স্থানে পাওনা ছিল না বলিয়া যে রেহাইদানের কথা বলা যায়, তাহা "অমুক্রমে" কিম্বা "অনুগ্রহক্রমে" রেহাই দান বলিয়া গণ্য হইতে পারে না। আবার গণনার ভুল সংশোধন করাতে ও ঐরূপ অন্য কারণে জমা ওয়াশীল বাকীর উলব কমান কখনং আবশ্যক হয়। ঐরূপ কমান "ন্যায়তঃ রেহাইদান" বলিয়া গণ্য হয়।

---

৪ নম্বর।

বোর্ডের বিধিপুস্তকের ২ বালামের ৩৮ পৃষ্ঠায় ৬ অধ্যায়ের ১ পরিচ্ছেদের ৫ ধারাস্বরূপ নিম্নলিখিত কথাগুলি যোগ করিতে হইবে।

গবর্ণমেণ্ট আজ্ঞা করিয়াছেন * যে আদায়ের খরচা যে নিয়মে বণ্টন করা হয়, সেই নিয়মানুসারে করবিষয়ক ১৮৮০ সালের বঙ্গীয় ৯ আইনমত ভূমির পুনর্ম্মূল্যনিরূপণের খরচ গবর্ণমেণ্ট এক তৃতীয়াংশ ও পথকর কমিটী দুই তৃতীয়াংশ এই হারহারীমতে দিবেন এবং ইহাও স্থির করা হইয়াছে † যে, কোন জিলার বা জিলার অংশের পুনর্ম্মূল্যনিরূপণ করিতে যে, কোন কর্ম্মকারক প্রেরিত হন, তাঁহার বেতন পুনর্ম্মূল্যনিরূপণের খরচের মধ্যে ধরা যাইবে। কমিটী প্রথমতঃ সমস্ত খরচ দিবেন, এবং গবর্ণমেণ্ট অর্থসাহায্যস্বরূপ আপনার অংশ তাঁহাদিগকে পূরণ করিয়া দিবেন। এই আদেশের প্রতি জিলার কর্ত্তৃপক্ষদিগকে মনোযোগ দিতে অনুরোধ করা যাইতেছে।

* ১৮৮৩ সালের ১৭ মার্চের ৪০ নং গবর্ণমেণ্টের আজ্ঞা।

† ১৮৮৩ সালের ৮ আগষ্টের ৬০ নং গবর্ণমেণ্টের আজ্ঞা।

শ্রীযুত এচ, এ, ককরেল সাহেব সি, এস, আই।

---

৫ নম্বর।

১৮৮৩ সালের ১৫ আগষ্টের কলিকাতা গেজেটে প্রকাশিত নিম্নলিখিত বিজ্ঞাপনের প্রতি রাজস্বসংক্রান্ত সমুদয় কার্য্যকারকদের মনোযোগ আকর্ষণ করা যাইতেছে।

১৮৮৩ সালের ৭ আগষ্টের ৯২৬ B নং বিজ্ঞাপন।

" রাজস্ব ও বাণিজ্য সংক্রান্ত কার্য্যবিভাগে ভারতবর্ষীয় গবর্ণমেণ্টের ১৮৮৩ সালের ২০ জুলাইর নিম্নলিখিত ২১৫৩ নং বিজ্ঞাপন সাধারণের অবগতির নিমিত্ত পুনর্ব্বার প্রকাশ করা গেল।

নির্দ্ধারণ।

সিমলা। ১৮৮৩ সাল ২০ জুলাই।

" মূল রসীদে এক আনা মূল্যের ইষ্টাম্প লাগান থাকিলেও এবং যে টাকার জন্য মূল রসীদ দেওয়া যায় তজ্জন্য আমানতকারী ছাড়া অন্য কোন ব্যক্তির নিকট হিসাব দিতে হইলেও এক ব্যাঙ্ক অন্য এক ব্যাঙ্ককে সাদা কাগজে দোকর রসীদ দিয়াছিলেন, সম্প্রতি এইরূপ একটি স্থলের প্রতি নিম্ন বঙ্গপ্রদেশের রেভিনিউ বোর্ডের মনোযোগ আকৃষ্ট হয়। ঐ দোকর রসীদে ইষ্টাম্প মাসুল দিতে হইবে কি না এবিষয়ে এডবোকেট জেনরল সাহেবের মত জিজ্ঞাসা করা হয়, এবং তিনি নিম্নলিখিত মত দেন।—

" টাকার রসীদ ১৮৭৯ সালের ইষ্টাম্প বিষয়ক ১ আইনের অর্থমত নিদর্শনপত্র। সুতরাং এস্থলে যে দোকর রসীদের উল্লেখ হইয়াছে, তাহাতে ১ তফসীলের ২৩ (ক) প্রকরণমতে এক আনা মূল্যের ইষ্টাম্প দিতে হইবে।"

২। মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেব আদেশ করিলেন যে আডবোকেট জেনরল সাহেবের মত সাধারণকে জানাইবার নিমিত্ত উপায় অবলম্বিত হয়।

---

৬ নম্বর।

জিলার সীমাঞ্চলে যে সকল আবকারী দোকান থাকে তাহার বার্ষিক বন্দোবস্ত করিতে কখন কখন অনেক বিলম্ব ও অসুবিধা ঘটে, এই কথা বোর্ডের গোচরে আনীত হইয়াছে। এই নিমিত্ত সমুদয় কালেক্টর ও ডেপুটী কমিশ্যনর সাহেবদিগকে অনুরোধ করা যাইতেছে যে তাঁহারা প্রত্যেক রাজকীয় বৎসর শেষ হইবার অন্যূন এক মাস থাকিতে জিলার সীমার দুই মাইল মধ্যে পর বৎসর যে যে দোকান খুলিবার বা রাখিবার প্রস্তাব হয় তাহার তালিকা নিকটবর্ত্তী জিলার কর্ত্তৃপক্ষদিগের নিকট পাঠাইবেন। এরূপ বিশ্বাস আছে যে এই উপায় অবলম্বন করিলে ঐরূপ দোকানের বন্দোবস্ত করিবার চূড়ান্ত আজ্ঞা দিবার পূর্ব্বে ঐরূপ দোকান স্থাপন সম্বন্ধীয় সমুদায় বিবাদ নিষ্পত্তি করিবার সময় পাওয়া যাইবে ও পরে তাহা বন্ধ করা আবশ্যক হইবে না।

RAJ KRISHNA MUKHOPADHYAYA M.A. AND B.L., *Bengali Translator.*

[ গবর্ণমেণ্ট গেজেট। ১৮৮৩। ৯ অক্টোবর। ]



# গবর্ণমেণ্ট গেজেট

**TUESDAY, OCTOBER 9, 1883.**

মঙ্গলবার, ১৮৮৩ সাল ৯ অক্টোবর।

## PART VIII.

## ADVERTISEMENTS.

অষ্টম খণ্ড।

ইশ্‌তিহার প্রভৃতি।

Mr. Davis is also invested, under section 37 of the Code of Criminal Procedure (Act X of 1882), with the powers mentioned below :—

Power to take cognisance of offences upon complaint and to receive police reports in cases in which he has jurisdiction to try, section 191 (*a*) and (*b*).

Power to take cognisance of offences upon information in cases in which he has jurisdiction to try, section 191 (*c*).

These powers will be exercised in subordination to the Deputy Commissioner of the Khasi and Jaintia Hills district, and according to such directions as he may give.

*No.* 65.—*The* 25*th October* 1883.—Mr. J. K. Wight, on return from privilege leave, resumed charge of the treasury and office of Deputy Commissioner, Cachar, from Mr. G. W. Place, Officiating Deputy Commissioner, in the forenoon of the 22nd October 1883.

F. B. PEACOCK,
*Secretary to the Govt. of Bengal.*

---

NOTIFICATION.

*The* 5*th November* 1883.—Mr. F. H. Harding, Officiating Joint Magistrate and Deputy Collector, Tajpore, Durbhunga, having passed the prescribed examination by the High Proficiency Standard in Urdu, has been presented with the authorized reward of Rs. 1,000.

F. B. PEACOCK,
*Secretary to the Govt. of Bengal.*

---

NOTIFICATION

*The* 5*th November* 1883.—Mr. J. C. Ritchie, Officiating Joint Magistrate and Deputy Collector, Nuddea, having passed the prescribed examination by the High Proficiency Standard in Bengali, has been presented with the authorized reward of Rs. 1,000.

F. B. PEACOCK,
*Secretary to the Govt. of Bengal.*

---

NOTIFICATION.

*The* 5*th November* 1883 —Mr. P. G. Melitus, Officiating Joint Magistrate and Deputy Collector, Meherpore, Nuddea, having passed the prescribed examination by the Higher Standard in Sanskrit, has been presented with the authorized reward of Rs. 800.

F. B. PEACOCK,
*Secretary to the Govt. of Bengal.*

---

NOTIFICATION.

*The* 1*st November* 1883.—In the exercise of the powers conferred on him by section 78 of Act V (B.C.) of 1876, and in compliance with the recommendation of the Commissioners of the Bogra Municipality, made at a meeting, the Lieutenant-Governor sanctions the imposition by the Commissioners, under section 122 of the Act, of a tax on carriages, horses, and other animals mentioned in the third schedule annexed to the Act, at rates not exceeding those specified in the said schedule.

The Lieutenant-Governor also sanctions the levy by the Commissioners of a fee, under section 134 of the Act, on the registration of all carts kept or habitually used within the municipality.

COLMAN MACAULAY,
*Secy. to the Govt. of Bengal.*

[*Government Gazette,* 13*th November* 1883.]

ফৌজদারী মোকদ্দমার কার্য্যপ্রণালীবিষয়ক ১৮৮২ সালের ১০ আইনের ৩৭ ধারামতে শ্রীযুত ডেবিস সাহেব নিম্নলিখিত ক্ষমতা সকল প্রাপ্ত হইলেন।—

১৯১ ধারার (ক) এবং (খ) প্রকরণমতে যেং স্থলে তাঁহার বিচারের ক্ষমতা আছে সেইং স্থলে নালিশক্রমে অপরাধ গ্রাহ্য করিবার ও পোলীসের রিপোর্ট গ্রহণ করিবার ক্ষমতা।

১৯১ ধারার (গ) প্রকরণমতে যেং স্থলে তাঁহার বিচারের ক্ষমতা আছে সেইং স্থলে সন্ধানক্রমে অপরাধ গ্রাহ্য করিবার ক্ষমতা।

খসিয়া ও জয়ন্তিয়া পার্ব্বত্য জিলার ডেপুটী কমিশ্যনরের অধীনে এবং তিনি যে আদেশ করেন তদনুসারে এই সকল ক্ষমতামত কার্য্য করিতে হইবে।

৬৫ নম্বর।—১৮৮৩ সাল ২৫ অক্টোবর।—শ্রীযুত জে, কে, ওয়াইট সাহেব অনুগ্রহের ছুটী হইতে প্রত্যাবৃত্ত হইয়া ১৮৮৩ সালের ২২ অক্টোবরের পূর্ব্বাহ্নে একটিং ডেপুটী কমিশ্যনর শ্রীযুত জি, ডবলু প্লেস সাহেবের নিকটহইতে কছাড়ের ট্রেজুরি ও ডেপুটী কমিশ্যনরের আফীসের ভার পুনর্গ্রহণ করিয়াছেন।

এফ, বি, পীকক,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের সেক্রেটরী।

---

বিজ্ঞাপন।

১৮৮৩ সাল ৫ নবেম্বর।—দ্বারভঙ্গার অন্তর্গত তাজপুরের একটিং জাইণ্ট-মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুত এফ, এচ, হার্ডিং সাহেব উর্দ্দুতে বিশেষ পারদর্শিতার কষ্টিমতে নির্দ্দিষ্ট পরীক্ষায় উত্তীর্ণ হওয়াতে তাঁহাকে আদেশমত ১০০০৲ টাকা পারিতোষিক প্রদান করা গেল।

এফ, বি, পীকক,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের সেক্রেটরী।

---

বিজ্ঞাপন।

১৮৮৩ সাল ৫ নবেম্বর।—নদীয়ার একটিং জাইণ্ট-মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুত জে, জি, রিচি সাহেব বাঙ্গালা ভাষায় বিশেষ পারদর্শিতার কষ্টিমতে নির্দ্দিষ্ট পরীক্ষায় উত্তীর্ণ হওয়াতে তাঁহাকে আদেশমত ১০০০৲ টাকা পারিতোষিক প্রদান করা গেল।

এফ, বি, পীকক,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের সেক্রেটরী।

---

বিজ্ঞাপন।

১৮৮৩ সাল ৫ নবেম্বর।—নদীয়ার অন্তর্গত মেহেরপুরের একটিং জাইণ্ট-মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুত পি, জি মেলিটস সাহেব সংস্কৃত ভাষায় উচ্চতর কষ্টিমতে নির্দ্দিষ্ট পরীক্ষায় উত্তীর্ণ হওয়াতে তাঁহাকে আদেশমত ৮০০৲ টাকা পারিতোষিক প্রদান করা গেল।

এফ, বি, পীকক,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের সেক্রেটরী।

---

বিজ্ঞাপন।

১৮৮৩ সাল ১ নবেম্বর।— ১৮৭৬ সালের বঙ্গীয় ৫ আইনের
কার্য্য করিয়া এবং সভাগত বগুড়া মুনিসিপালিটীর কমিশনরের
শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেব ঐ আইনে সংযোজিত তৃতী
অন্যান্য জন্তুর উপর ঐ তফশীলের নির্দ্দিষ্ট হারের অনধিক হা
ধারামতে, টেক্স বসান মঞ্জুর করিলেন।

আরও শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেব মুনিসিপালিটী মধ্যে
কার্য্যে লাগে সেই সকলের রেজিষ্টরির জন্য কমিশ্যনরগণ কর্ত্তৃক
মঞ্জুর করিলেন।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৮৩। ১৩ নবেম্বর।]

NOTIFICATION.

*The 3rd November* 1883.—In the exercise of the powers conferred on him by section 3, Act IV (B.C.) of 1865 (an Act for the prohibition of inoculation), the Lieutenant-Governor hereby extends the provisions of the said Act to the thanas named in the margin, in the district of Tipperah.

Brahmenbaria. | Moradnagar.
Nasirnagar. | Kotwali.
Barakamta.

COLMAN MACAULAY,
*Secretary to the Govt. of Bengal.*

---

NOTIFICATION.

*The 5th November* 1883.—It is hereby notified that, in the exercise of the powers vested in him by section 32 of Act V (B. C.) of 1876, the Lieutenant-Governor is pleased to exclude from the operation of the said Act the Armstrong Road, situated within the limits of the Pooree Municipality, and to authorize its transfer to the charge of the Road Cess Committee of the district of Pooree.

COLMAN MACAULAY,
*Secretary to the Govt. of Bengal.*

---

NOTIFICATION.

*The 3rd November* 1883.—Under section 4 of Act VII of 1871 (the Indian Emigration Act), and with reference to the notification of July 17th, 1883, the Lieutenant-Governor approves the resumption by Monsieur E. Charriol of the duties of Emigration Agent at Calcutta for the French Colonies.

A. P. MACDONNELL,
*Offg. Secretary to the Govt. of Bengal.*

---

Dated 2nd November 1883.

From—Simla. | To—Darjeeling.
From—Home. | To—Bengal.

FOLLOWING telegram received from Consul-General, Egypt. Message begins :—My telegram of 25th ultimo In consequence of the appearance of cholera at Mecca, Board of Health has decided to impose quarantine to be performed at Tor on all pilgrims whether for Egypt or ports beyond it. Former decision to allow pilgrims to pass canal in quarantine without undergoing quarantine in Red Sea is now removed. Message ends.

A. P. MACDONNELL,
*Offg. Secy. to the Govt. of Bengal.*

---

[ Fifth Publication. ]

NOTIFICATION.

*The 1st October* 1883.—It is hereby notified that the Lieutenant-Governor intends, after one month from this date, to approve the following additional port rules under section 7 (*f*) of Act XII of 1875 for the control of fishing-boats in the river Hooghly.

*Proposed rules.*

1. From the lower boundary of the port to Fultah Reach on the river Hooghly a deep navigable channel, not less than 200 yards in width, shall always be left clear for the passage of sea-going vessels, and between the hours from daylight to dark no fisherman shall obstruct the same by mooring or casting a stake net therein. At Sankrail, Peer Sarang

বিজ্ঞাপন।

১৮৮৩ সাল ৩ নবেম্বর।—বসন্ত বীজে টিকাদিবার প্রথা নিষেধ করণার্থ ১৮৬৫ সালের ৪ আইনের ৩ ধারামতে প্রদত্ত ক্ষমতা অনুসারে কার্য্য করিয়া শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেব এতদ্দ্বারা ত্রিপুরা জিলার অন্তর্গত পার্শ্বলিখিত থানা সমূহে উক্ত আইনের বিধান সকল প্রচলিত করিলেন।

ব্রাহ্মণবেড়িয়া। | খোয়াই নগর।
নসীর নগর। | কোতোয়ালি।
বড়কান্তা।

কোলম্যান মেকলে,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের সেক্রেটরী।

---

বিজ্ঞাপন।

১৮৮৩ সাল ৫ নবেম্বর।—এতদ্দ্বারা এই সংবাদ দেওয়া যাইতেছে যে ১৮৭৬ সালের ৫ আইনের ৩১ ধারামতে প্রদত্ত ক্ষমতা অনুসারে কার্য্য করিয়া শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেব পুরী মুনিসিপালিটীর সীমার মধ্যে স্থিত আরমষ্ট্রং রাস্তা উক্ত আইনের কার্য্যচলন হইতে মুক্ত করিয়া পুরী জিলার পথকর কমিটীর হস্তে ঐ রাস্তা অর্পণ করিবার আদেশ দিলেন।

কোলম্যান মেকলে,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের সেক্রেটরী।

---

বিজ্ঞাপন।

১৮৮৩ সাল ৩ নবেম্বর।—ভিন্ন দেশে গমনবিষয়ক ১৮৭১ সালের ৭ আইনের ৪ ধারামতে এবং ১৮৮৩ সালের ১৭ জুলাইয়ের বিজ্ঞাপন উপলক্ষে বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেব শ্রীযুত মোসর. ই. চরিয়ল সাহেব যে কলিকাতায় ফরাশী উপনিবেশ সমূহে ভিন্ন দেশে গমনবিষয়ের এজেণ্টের ভার পুনরায় গ্রহণ করিয়াছেন তাহা অনুমোদন করিলেন।

এ, পি, মাকডনেল,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের একটিং সেক্রেটরী।

---

বঙ্গদেশে, | সিমলা হইতে
দার্জিলিঙ্গে। | হোম ডিপার্টমেণ্টের টেলিগ্রাম।

১৮৮৩ সাল ২ নবেম্বর।

মিসরের কন্সল জেনরল সাহেবের স্থানে নিম্নলিখিত টেলিগ্রাম পাওয়া গিয়াছে।—আমার গত মাসের ২৫ তারিখের টেলিগ্রাম দেখ। মক্কায় ওলাউঠা দেখা দেওয়াতে, স্বাস্থ্য বিষয়ক বোর্ড স্থির করিয়াছেন যে, যাত্রীরা মিসরেই যাউক বা তাহার ও দিকেই যাউক, তোর নামক স্থানে তাহাদের কারাণ্টাইন করিতে হইবে। লোহিত সাগরে কারাণ্টাইন ভোগ না করিয়া কারাণ্টাইনের নিয়মাধীনে যাত্রীদিগকে খাল দিয়া যাইতে দেওয়া যাইবে বলিয়া পূর্ব্বে যে নিষ্পত্তি হইয়াছিল, তাহা এক্ষণে রহিত করা গেল।

এ, পি, মাকডনেল,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের একটিং সেক্রেটরী।

---

[ পঞ্চমবার প্রকাশিত। ]

বিজ্ঞাপন।

১৮৮৩ সাল ১ অক্টোবর।—এতদ্দ্বারা এই সংবাদ দেওয়া যাইতেছে যে শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেব ১৮৭৫ সালের ১২ আইনের ৭ ধারার (চ) প্রকরণমতে হুগলী নদীতে জেলেডিঙ্গির উপর কর্ত্তৃত্ব করণার্থে প্রণীত বন্দরসম্পর্কীয় নিম্নলিখিত অতিরিক্ত বিধি অদ্যকার তারিখ অবধি এক মাসের পর অনুমোদন করিবার কল্পনা করিলেন।—

প্রস্তাবিত বিধি।

১। বন্দরের নিম্নদিকের সীমা হইতে হুগলী নদীর তটস্থ ফলতারীচ পর্য্যন্ত ২০০ গজের অন্যূন প্রশস্ত গভীর নৌকাগম্য নদীগর্ভ সমুদ্রগামি জাহাজাদির গমনাগমন নিমিত্ত সর্ব্বদা পরিষ্কার রাখিতে হইবে এবং সূর্য্যোদয় অবধি সন্ধ্যা পর্য্যন্ত কোন জেলিয়া তাহাতে লঙ্গর করিয়া বা খোঁটা পুঁতিয়া জাল পাতিয়া বাধা জন্মাইবে না। গার্ডেনরীচ, পীরসারঙ্গ ও বজবজের ভাটো যে স্থানে তীরের অতি নিকট

and below Budge-Budge, where the deep water channel lies close to the shore, landmarks have been erected to define the channel to be left clear, and no fishing boats shall be moored, nor nets of any description cast between the line indicated by these marks and the shore.

2. Between the hours from daylight to dark no stake net nor drift net shall be cast by fishermen in any part of Garden Reach within port limits.

A. P. MACDONNELL,
*Offg. Secretary to the Govt. of Bengal.*

---

[Third Publication.]

NOTIFICATION.

*The 22nd October* 1883.—In the exercise of the power conferred on him by section 38 of Act IV (B.C.) of 1871 (the Pilgrim Lodging House Act), as amended by Act II (B.C.) of 1879, the Lieutenant-Governor approves and confirms the following additional bye-laws which have been framed for the town of Uluberiah, in the district of Howrah, with the assent of the health officer appointed under the Act.

24. No person shall perform any office of nature amounting to a nuisance on or near any public thoroughfare.

Penalty for infringement, a fine not exceeding Rs. 5.

25. No place within a distance of 200 yards from the boundary of the town shall be used for any offensive or dangerous trade, viz. for any of the following purposes:—

(*a*)—Skinning or disembowelling animals.

(*b*)—As a tannery or slaughter-house.

(*c*)—As a manufactory or place of business from which any offensive or unwholesome smell may arise.

(*d*)—As a shop for the sale of meat, except in the place provided for the purpose by the Committee.

Penalty for infringement, a fine not exceeding Rs. 20, and a further fine not exceeding Rs. 3 for each day during which the offence is continued after notice from the Magistrate of the bye-law having been infringed.

COLMAN MACAULAY,
*Secretary to the Govt. of Bengal.*

---

## JUDICIAL DEPARTMENT.

No. 2237 A

*The 25th October* 1883.—Baboo Romanath Sil, Second Subordinate Judge of Tipperah, is allowed leave for two months under rule 2, and for one month under rule 1 (*a*), section 72, chapter V of the Civil Leave Code, with effect from any date subsequent to the 15th proximo.

Baboo Jagubandhu Gangooly, Munsif of Julpigoree, Rungpore, is appointed to act as Second Subordinate Judge of Tipperah, during the absence, on leave, of Baboo Romanath Sil, or until further orders.

*The 30th October* 1883.—Baboo Girindra Nath Chatterjee, Deputy Magistrate and Deputy Collector, Nuddea, is vested with powers under section 110 of Act X of 1882.

*The 31st October* 1883.—Baboo Jogendra Nath Chakravarti is appointed to act as Munsif in Chota Nagpore, and to be ordinarily stationed at Hazareebagh, from the 2nd to the 17th November 1883, inclusive.

*The 5th November* 1883.—Mr. A. C. C. Rogers, Executive Engineer, Nasrigunge, Arrah Division, is vested with the powers of a Magistrate of the third class for the trial of offences under section 16 of Act V (B.C.) of 1864, and under Act III (B.C.) of 1876.

[*Government Gazette, 13th November* 1883.]

গভীর জল আছে সেই স্থানে পরিষ্কার রাখিবার নদীগর্ভ নির্দ্দেশ করিয়া সীমার চিহ্ন প্রস্তুত করা গিয়াছে, অতএব চিহ্ন দ্বারা নির্দ্দেশ করা রেখার ও তীরের মধ্যে কোন জেলেডিঙ্গি নঙ্গর করিবে না কিম্বা কোন প্রকার জাল পাতিবে না।

২। সূর্য্যোদয় অবধি সন্ধ্যা পর্য্যন্ত বন্দরের সীমার অন্তর্গত মুচিখোলার কোন অংশে জেলিয়ারা খোঁটা পুতিয়া জাল পাতিবে না অথবা টানা জাল ফেলিবে না।

এ, পি, মাকডনেল,
বঙ্গদেশের গবর্ণমেন্টের একটিং সেক্রেটরী।

---

তৃতীয়বার প্রকাশিত।

বিজ্ঞাপন।

১৮৮৩ সাল ২২ অক্টোবর।—শ্রীযুক্ত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেবের প্রতি ১৮৭৯ সালের বঙ্গীয় ২ আইনদ্বারা সংশোধিত তীর্থযাত্রিদের বাসাবাড়ী বিষয়ক ১৮৭১ সালের বঙ্গীয় ৪ আইনের ৩৮ ধারামতে প্রদত্ত ক্ষমতানুসারে কার্য্য করিয়া তিনি উক্ত আইনমতে নিযুক্ত স্বাস্থ্যরক্ষকের সম্মতিক্রমে হাবড়া জিলার অন্তর্গত উলুবেড়িয়া নগরের নিমিত্ত প্রণীত নিম্নলিখিত অতিরিক্ত উপবিধি অনুমোদন ও দৃঢ় করিলেন।—

২৪। কোন ব্যক্তি সরকারী রাস্তায় বা তন্নিকটে অনিষ্টজনকভাবে মলমূত্র ত্যাগ করিবে না।

এই বিধিলঙ্ঘনের ৫ পাঁচ টাকার অনধিক দণ্ড।

২৫। নগরের সীমাহইতে ২০০ গজ দূরের মধ্যে কোন স্থান দুর্গন্ধ বা আশঙ্কাজনক কোন ব্যবসায়ের নিমিত্ত ব্যবহার করিতে হইবে না; যথা এইং কার্য্যার্থে—

(ক) জন্তুদের ছাল খুলিবার বা নাড়ীভুঁড়ি বাহির করিবার জন্যে,

(খ) চামড়ার কারখানা বা কসাইখানা-রূপে,

(গ) যে কারখানা বা কারবারের স্থানহইতে দুর্গন্ধ বা অস্বাস্থ্যকর গন্ধ নির্গত হয় এমত কারখানা ও স্থানস্বরূপ।

(ঘ) কমিটী মাংস বিক্রয়ার্থে যে স্থান নির্ণয় করিয়া দিয়াছেন তদ্ভিন্ন মাংস বিক্রয়ার্থ দোকানস্বরূপ।

এই বিধি লঙ্ঘনের ২০৲ বিশ টাকার অনধিক দণ্ড এবং এই উপবিধি লঙ্ঘন করাতে মাজিষ্ট্রেট নোটিস দিলে পর যত দিন সেই অপরাধ হইতে থাকে তাহার দিন প্রতি ৩৲ তিন টাকার অনধিক দণ্ড।

কোলমান মেকলে,
বঙ্গদেশের গবর্ণমেন্টের সেক্রেটরী।

---

## জুডিশ্যাল ডিপার্টমেণ্ট।

---

২২৩৭ A নম্বর।

১৮৮৩ সাল ২১ অক্টোবর।—ত্রিপুরার দ্বিতীয় সবর্ডিনেট জজ শ্রীযুত বাবু রমানাথ শাল আগামি মাসের ১৫ তারিখের পর কোন তারিখ অবধি সিবিল কার্য্যকারকদিগের ছুটীর বিধির ৫ অধ্যায়ের ৭২ ধারার ২ প্রকরণমতে দুই মাসের এবং ১ (a) প্রকরণমতে এক মাসের ছুটী প্রাপ্ত হইলেন।

শ্রীযুক্ত বাবু রমানাথ শীলের ছুটীপ্রযুক্ত অনুপস্থিতি কালে অথবা যাবৎ অন্য আজ্ঞা না হয় রংপুরের অন্তর্গত জলপাইগুড়ির মুনসেফ শ্রীযুত বাবু জগবন্ধু গঙ্গোপাধ্যায় ত্রিপুরার দ্বিতীয় সবর্ডিনেট জজের কার্য্য করিবার জন্য নিযুক্ত হইলেন।

১৮৮৩ সাল ৩০ অক্টোবর।—নদীয়ার ডেপুটী মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুত বাবু গিরীন্দ্র নাথ চট্টোপাধ্যায় ১৮৮২ সালের ১০ আইনের ১১০ ধারামত ক্ষমতা প্রাপ্ত হইলেন।

১৮৮৩ সাল ৩১ অক্টোবর।—শ্রীযুক্ত বাবু যোগেন্দ্রনাথ চক্রবর্ত্তী ছোট নাগপুরে ১৮৮৩ সালের ২ হইতে ১৭ নবেম্বর পর্য্যন্ত মুনসেফের কার্য্য করিবার জন্য নিযুক্ত হইলেন এবং তিনি সাধারণতঃ হাজারিবাগে অবস্থাপিত হইবেন।

১৮৮৩ সাল ৫ নবেম্বর।—আরা ডিবিজনের অন্তর্গত সত্রীগঞ্জের একজেকিটিব ইঞ্জিনিয়র শ্রীযুত এ, সি, সি, রজার্স সাহেব ১৮৬৪ সালের বঙ্গীয় ৫ আইনের ১৬ ধারা এবং ১৮৭৬ সালের ৩ আইনমত অপরাধের বিচার-করিবার জন্য তৃতীয় শ্রেণীর মাজিষ্ট্রেটের ক্ষমতা প্রাপ্ত হইলেন।

The Lieutenant-Governor accepts the resignation tendered by Baboo Uma Churn Chowdhri of his appointment of Honorary Magistrate of the Ghattal Bench, in the district of Midnapore.

Baboo Prosunno Coomar Roy, B.L., is appointed to be an Honorary Magistrate of the Ghattal Bench, in the district of Midnapore, *vice* Baboo Uma Churn Chowdhri, resigned and is vested with the powers of a Magistrate of the third class.

Mr. James Walker is re-appointed to be a member of the Boiler Commission for the purpose of carrying out the provisions of Act III (B C.) of 1879, entitled an Act for the periodical inspection of Steam Boilers and Prime Movers, attached thereto, in the town and suburbs of Calcutta, and in Howrah.

GRANT OF LEAVE TO MUNSIFS.—*The* 19*th September* 1883.—Moulvi Syed Fakhuroodeen Hossein, Munsif of Hazaribagh, in Chota Nagpore, is allowed privilege leave for one month, under rule 1 (*a*), section 72, chapter V of the Civil Leave Code, with effect from the 19th October 1883.

*The 2nd October* 1883.—One month of the leave (for a month and 24 days) granted to Baboo Dwarkanath Ghose, Sudder Munsif of Bankoorah, under rule 1 (*a*), section 72, chapter V of the Civil Leave Code, is commuted to leave under rule 2, section 72, chapter V of the Civil Leave Code.

*The 5th October* 1883.—Baboo Saroda Prosad Chatterjee, First Munsif of Bhanga, in the district of Furreedpore, is allowed privilege leave for three months, under rule 2, section 72, chapter V of the Civil Leave Code.

*The 25th October* 1883.—Baboo Chundra Kumar Dass, B.L., Munsif of Madaripore, in the district of Furreedpore, is allowed leave for 21 days, under rule 1 (*a*), section 72, chapter V of the Civil Leave Code, with effect from the forenoon of the 7th September 1883.

Baboo Baroda Prosanno Shome, a Munsif of Basirhat, in the district of 24-Pergunnahs is allowed leave for one month and a half, viz. one month on full pay under rule 2, section 72, and 15 days on half pay under rule, (*a*), section 72, chapter V of the Civil Leave Code, with effect from the 12th November 1883, or from any subsequent date on which he may avail himself of it.

*The 29th October* 1883.—Baboo Gokool Chand, Munsif of Ranchi, in Chota Nagpore, is allowed leave for two months in extension of that (for one month) granted to him on the 3rd September 1883, the entire period of leave to be regarded as sick leave under section 139 chapter X of the Civil Leave Code.

F. B. PEACOCK,
*Secretary to the Govt. of Bengal.*

DECLARATION.

*The 5th November* 1883.—Whereas it appears to the Lieutenant-Governor of Bengal that land is required to be taken by Government at the public expense for a public purpose, viz. for a police outpost, in the village of Jeridi, pergunnah Gola, zilla Hazaribagh, it is hereby declared that for the above purpose a piece of land measuring, more or less, 1 beegha 10 cottahs of standard measurement, bounded on the north by Ganesh Dhobi's holding; on the east by his "bari" and house; on the south by the village road; and on the west by Gonesh Dhobi's field, is required within the aforesaid village of Jeridi.

This declaration is made, under the provisions o section 6 of Act X of 1870, to all whom it may concern.

F. B. PEACOCK,
*Secretary to the Govt. of Bengal.*

## PUBLIC WORKS DEPARTMENT,—BENGAL.

*The 3rd November* 1883.

*No.* 372.—*Transfer*.—Mr. J. P. Coy, Assistant Engineer, second grade, is transferred in the interests of the public service, from the South-Western to the Sone Circle.

*No.* 373.—*Leave*.—Baboo Prosono Coomar Duneary, Assistant Engineer, second grade, Hazaribagh Division, is granted sick leave for six months, under section 127 of the Civil Leave Code.

*Government Gazette*, 13*th November* 1883.]

শ্রীযুত বাবু উমাচরণ চৌধুরী মেদিনীপুর জেলার অন্তর্গত ঘাটাল বেঞ্চের অবৈতনিক মাজিষ্ট্রেট-স্বরূপ স্বীয় পদ ত্যাগ করণার্থে যে পত্রলিখেন শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেব তাহা গ্রহণ করিলেন।

শ্রীযুত বাবু উমাচরণ চৌধুরী স্বীয় পদত্যাগ করাতে শ্রীযুত বাবু প্রসন্নকুমার রায় বি, এল, মেদিনীপুর জেলার অন্তর্গত ঘাটাল বেঞ্চের অবৈতনিক মাজিষ্ট্রেটের পদে নিযুক্ত হইয়া তৃতীয় শ্রেণীর মাজিষ্ট্রেটের ক্ষমতা প্রাপ্ত হইলেন।

কলিকাতা নগরে ও তাহার শাখানগরে ও হাবড়ায় বাষ্প বাইলর ও তৎসংযুক্ত প্রাইম মুবর সকলের নিয়মিত কালান্তর পরিদর্শন করণার্থ আইন নামক ১৮৭৯ সালের বঙ্গীয় ৩ আইনের বিধান কার্য্যে পরিণত করিবার উদ্দেশে শ্রীযুত জেমস ওয়াকর সাহেব, বাইলর কমিশনের মেম্বরের পদে পুনরায় নিযুক্ত হইলেন।

মুনসেফদের ছুটী।—১৮৮৩ সাল ১৯ সেপ্টেম্বর।—ছোট নাগপুরের অন্তর্গত হাজারিবাগের মুনসেফ শ্রীযুত মৌলবী সৈয়দ ফখরুদ্দীন হোসেন ১৮৮৩ সাল ১৯ অক্টোবর অবধি সিবিল কার্য্যকারকদের ছুটীর বিধির ৫ অধ্যায়ের ৭২ ধারার ১ (ঘ) প্রকরণমত এক মাসের অনুগ্রহের ছুটী পাইলেন।

১৮৮৩ সাল ২ অক্টোবর। বাঁকুড়া জিলার সদর মুনসেফ শ্রীযুত বাবু দ্বারকানাথ ঘোষকে সিবিল কার্য্যকারকদের ছুটীর বিধির ৫ অধ্যায়ের ৭২ ধারার ১ (ঘ) প্রকরণমতে যে এক মাস চব্বিশ দিন ছুটী দেওয়া হইয়াছিল তাহার মধ্যে এক মাস ছুটী সিবিল কার্য্যকারকদের ছুটীর বিধির ৫ অধ্যায়ের ৭২ ধারার ২ প্রকরণমত ছুটী বলিয়া গণ্য হইবে।

১৮৮৩ সাল ৫ নবেম্বর।—ফরীদপুর জিলার অন্তর্গত ভাঙ্গার প্রধান মুন্সেফ শ্রীযুত বাবু শারদাপ্রসাদ চট্টোপাধ্যায় সিবিল কার্য্যকারকদের ছুটীর বিধির ৫ অধ্যায়ের ৭২ ধারার ২ প্রকরণমতে ৩ মাসের অনুগ্রহের ছুটী পাইলেন।

১৮৮৩ সাল ২৫ অক্টোবর।—ফরিদপুর জিলার অন্তর্গত মাদারিপুরের মুনসেফ শ্রীযুত বাবু চন্দ্রকুমার দাস বি, এল, ১৮৮৩ সালের ৭ সেপ্টেম্বর তারিখের পূর্ব্বাহ্ণ অবধি সিবিল কার্য্যকারকদের ছুটীর বিধির ৫ অধ্যায়ের ৭২ ধারার ১ (ঘ) প্রকরণমতে ২১ দিনের ছুটী পাইলেন।

২৪ পরগনা জিলার অন্তর্গত বশিরহাটের মুনসেফ শ্রীযুত বাবু বরদাপ্রসন্ন সোম ১৮৮৩ সালের ১২ নবেম্বর অবধি অথবা তৎপরবর্ত্তী যে কোন দিবসে তিনি ছুটী গ্রহণ করেন তদবধি সিবিল কার্য্যকারকদের ছুটীর বিধির ৫ অধ্যায়ের ৭২ ধারার ২ প্রকরণমতে পূর্ণ বেতনে এক মাসের এবং (ঘ) প্রকরণমতে অর্দ্ধবেতনে ১৫ দিনের ছুটী প্রাপ্ত হইলেন।

১৮৮৩ সাল ২৯ অক্টোবর।—ছোট নাগপুরের অন্তর্গত রাঞ্চির মুনসেফ শ্রীযুত গোকুলচাঁদ বাবু ১৮৮৩ সালের ৩ সেপ্টেম্বরের প্রদত্ত এক মাসের ছুটীর অতিরিক্ত ২ মাসের ছুটী পাইলেন। এই সমস্ত ছুটীই সিবিল কার্য্যকারকদের ছুটীর বিধির ১০ অধ্যায়ের ১৩৯ ধারামতে পীড়া প্রযুক্ত ছুটী বলিয়া গণ্য হইবে।

এফ, বি, পীকক,
বঙ্গদেশের গবর্ণমেন্টের সেক্রেটরী।

---

বিজ্ঞাপন।

১৮৮৩ সাল ৫ নবেম্বর।—রাজকীয় কার্য্যের নিমিত্ত অর্থাৎ হাজারিবাগ জিলার অন্তর্গত গোলা পরগনার জেরিডি গ্রামে পোলীস ফাঁড়ির জন্য রাজকীয় অর্থব্যয়ে গবর্ণমেন্ট কর্তৃক ভূমি লওয়া আবশ্যক, বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেবের নিকট এই কথা প্রকাশ হওয়াতে এতদ্দ্বারা এই সংবাদ দেওয়া যাইতেছে যে, উক্ত কার্য্যের জন্য উক্ত জেরিডি গ্রামের মধ্যে উত্তরে গণেশ ধোপার ক্ষেত; পূর্ব্বে তাঁহার বাড়ী ও ঘর; দক্ষিণে গ্রাম্য রাস্তা, পশ্চিমে গণেশ ধোপার ক্ষেত্র এই চতুঃসীমার মধ্যে পরিমাণে ন্যূনাধিক ১।। কাঠা পরিমিত এক খণ্ড জমীর প্রয়োজন।

উক্ত ভূমিতে যাঁহাদের সম্পর্ক থাকে তাঁহাদের অবগত্যর্থে ১৮৭০ সালের ১০ আইনের ৬ ধারার বিধানমতে এই সংবাদ দেওয়া গেল।

এফ, বি, পীকক,
বঙ্গদেশের গবর্ণমেন্টের সেক্রেটরী।

---

## বঙ্গদেশের পবলিক ওর্কস ডিপার্টমেন্ট।

১৮৮৩ সাল ৩ নবেম্বর।

৫৭২ নম্বর।—স্থানান্তরে প্রেরণ।—রাজকীয় কার্য্যের সুবিধার্থ দ্বিতীয় শ্রেণীর আসিষ্টান্ট ইঞ্জিনিয়র শ্রীযুত জে, পি, কয় সাহেব দক্ষিণ-পশ্চিম চক্র হইতে শোণচক্রে প্রেরিত হইলেন।

৫৭৩ নম্বর।—ছুটী।—হাজারিবাগ বিভাগের দ্বিতীয় শ্রেণীর আসিষ্টান্ট ইঞ্জিনিয়র শ্রীযুত বাবু প্রসন্নকুমার ভাদুড়ি পীড়াপ্রযুক্ত, সিবিল কার্য্যকারকদের ছুটীর বিধির ১২৭ ধারামতে ছয় মাসের ছুটী পাইলেন।

[গবর্ণমেন্ট গেজেট। ১৮৮৩। ১৩ নবেম্বর।]

*No.* 374.—*Transfer.*—Mr. G. Mills, Assistant Engineer, second grade, is transferred, in the interests of the public service, to the Western Circle.

*No.* 375.—*Posting.*—Messrs. H Phillips and H. Barlow, Assistant Engineers, second grade, from the Royal Indian Engineering College, who reported their arrival in Calcutta on the 29th October 1883, are posted to the Sone Circle.

*The* 5*th November* 1883.

*No.* 376.—*Leave* —Mr. R. S. J. Routh, Assistant Engineer, first grade, attached to the Western Extension of the Tirhoot State Railway, is granted three months' leave to study native languages, and privilege leave for two months, in extension thereof, with effect from the 1st November 1883, or such date as he may avail himself of the same.

*No.* 377.—*Transfer.*—Mr. G. Humfrees, Executive Engineer, fourth grade, temporary rank, is transferred from the Tirhoot to the Northern Bengal State Railway.

*No.* 378.—*Leave.*—Mr. H. M. Cardew, Assistant Locomotive Superintendent, Tirhoot State Railway, is granted three months' privilege leave, with effect from the 27th instant, or such date as he may be allowed to avail himself of the same

*No.* 379.—*Appointment.*—Mr. L. E. H. Yates, Assistant Locomotive Superintendent, is appointed to act for Mr. Cardew, during his absence on privilege leave, or until further orders.

IRRIGATION.

*The* 5*th November* 1883.

*No.* 380.—*Notification* —It is hereby notified, under section 6, Act III (B.C.) of 1876; that the water of the river Teur, in the district of Chumparun, is required for the purpose of supplying the existing canal running from the Teur river at Ekduni through the villages of Byjnathpore, Bhawanipore, and Koodarkut, appertaining to mahal Koodarkut, in tuppah Dooho Sooho, pergunnah Mujhawah, in the above district, and that the said water will be so used after the 10th February 1884.

*No.* 381.—*Declaration.*—Whereas it appears to the Lieutenant-Governor of Bengal that land is required to be taken by Government at the public expense for a public purpose, viz. for the Manjhoully distributary, it is hereby declared that for the above purpose a strip of land measuring about eight miles 440 feet in length, and varying from 24 to 398 feet in width, and containing an area of 119 acres 6 roods and 11 poles of land, more or less, situated in the undermentioned villages, is required in the district of Patna :—

| Name of mouzah. | Name of pergunnah. | Name of mouzah. | Name of pergunnah. |
|---|---|---|---|
| Pursotempore ... | Bullia. | Rampore ... | Foolwari. |
| Anuntpore ... | | Lodipore ... | |
| Nowbatpore ... | | Fareedpore ... | |
| Taret ... | Maner. | Biranchack ... | |
| Motepore ... | | Basahi ... | |
| Pursa ... | | Bodhgaon ... | |
| Beerpore ... | | Manjhouly ... | |
| Telwan ... | | Pakouly ... | |
| Chiroura ... | | Anada ... | |

This declaration is made, under the provisions of section 6 of Act X of 1870, to all whom it may concern.

*No.* 382.—*Declaration.*—Whereas it appears to the Lieutenant-Governor of Bengal that land is required to be taken by Government at the public expense for a public purpose, viz. for the Mahada distributary, it is hereby declared that for the above purpose a strip of land measuring about 7 miles 3,138 feet in length, and varying from 25 feet to 500 feet in width, and containing an area of 85 acres 1 rood and 33 poles, more or less, and passing through mouzahs Kheksy, Pasahara, Bamhany, Hurpore, Nowaon, Bhabhuor, Mohada, Soondhyla, Hookaha, Chackrahsee, and Dooboube, pergunnah Bhojepore, is required in the district of Shahabad.

This declaration is made, under the provisions of section 6 of Act X of 1870, to all whom it may concern.

*Government Gazette,* 13*th November* 1883.]

৩৭৪ নম্বর —স্থানান্তরে প্রেরণ।—রাজকীয় কার্য্যের সুবিধার্থ দ্বিতীয় শ্রেণীর আসিষ্টান্ট ইঞ্জিনিয়র শ্রীযুত জি, মিলস সাহেব, পশ্চিম চক্রে প্রেরিত হইলেন।

৩৭৫ নম্বর।—অবস্থাপন।—দ্বিতীয় শ্রেণীর আসিষ্টান্ট ইঞ্জিনিয়র শ্রীযুত এচ, ফিলিপস সাহেব ও শ্রীযুত এচ, বার্লো সাহেব রয়াল ইণ্ডিয়ান ইঞ্জিনিয়র ইঞ্জিনিয়ারিং কালেজ হইতে ১৮৮৩ সালের ২৯ অক্টোবরে কলিকাতায় পঁহুছিবার রিপোর্ট করিয়া শোনচক্রে অবস্থাপিত হইলেন।

১৮৮৩ সাল, ৫ নবেম্বর।

৩৭৬ নম্বর।—ছুটী।—ত্রিহুত ষ্টেট রেলওয়ের পশ্চিম বর্দ্ধিতাংশে নিযুক্ত প্রথম শ্রেণীর আসিষ্টান্ট ইঞ্জিনিয়র শ্রীযুত আর, এস, জে, রোথ সাহেবকে ১৮৮৩ সালের ১ নবেম্বর অথবা যে তারিখ অবধি তিনি ছুটী গ্রহণ করেন তদবধি দেশীয় ভাষা শিক্ষার্থে তিন মাসের ছুটী এবং তদতিরিক্ত দুই মাসের অনুগ্রহের ছুটী দেওয়া গেল।

৩৭৮ নম্বর।—স্থানান্তরে প্রেরণ।—কিয়ৎকালীন চতুর্থ শ্রেণীর একযেকিটিব ইঞ্জিনিয়র শ্রীযুত জি, হব্দিজ, ত্রিহুত রেলওয়ে হইতে বঙ্গদেশের উত্তর দিকের ষ্টেট রেলওয়েতে প্রেরিত হইলেন।

৩৭৮ নম্বর।—ছুটী।—ত্রিহুত ষ্টেট রেলওয়ের আসিষ্টান্ট লোকোমটিব সুপরিন্টেণ্ডেণ্ট শ্রীযুত এচ, এম, কারডু সাহেব এই মাসের ২৭ তারিখ অবধি অথবা যে তারিখে ছুটী গ্রহণ করিতে অনুমতি প্রাপ্ত হন তদবধি তিন মাসের অনুগ্রহের ছুটী প্রাপ্ত হইলেন।

৩৭৯ নম্বর।—নিয়োগ।—শ্রীযুত কারডু সাহেবের অনুগ্রহের ছুটী প্রযুক্ত অনুপস্থিতি কালে, অথবা যাবৎ অন্য আজ্ঞা না হয়, আসিষ্টান্ট লোকোমটিব সুপরিন্টেণ্ডেণ্ট শ্রীযুত এল, ড, এচ, ইয়েটস সাহেব কারডু সাহেবের কার্য্য করিতে নিযুক্ত হইলেন।

জল সেচন বিষয়ক।

১৮৮৩ সাল ৫ নবেম্বর।

৩৮০ নম্বর।—বিজ্ঞাপন।—১৮৭৬ সালের বঙ্গীয় ৩ আইনের ৬ ধারামতে এতদ্দ্বারা এই সংবাদ দেওয়া যাইতেছে যে, চম্পারণ জিলার অন্তর্গত মাঝোয়া পরগনার দুহা সুহো তপের মহাল কুদরকাতের সামিল বৈজনাথপুর, ভবানীপুর ও কুদরকাৎ গ্রামের মধ্যে দিয়া তিওর নদীর জল হইতে এক দ্রোণীতে যে খাল আছে তাহাতে ভরিয়া রাখার জন্য চাম্পারণ জিলার তিওর নদীর জল প্রয়োজন এবং ঐ জল ১৮৮৪ সালের ১০ ফেব্রুয়ারির পর ঐ রূপে ব্যবহৃত হইবে।

৩৮১ নম্বর।—বিজ্ঞাপন।—রাজকীয় কার্য্যের নিমিত্ত অর্থাৎ মানেরি জলবিতরণের নালার জন্য রাজকীয় অর্থব্যয়ে গবর্ণমেণ্ট কর্ত্তৃক ভূমি লওয়া আবশ্যক, বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের নিকট এই কথা প্রকাশ হওয়াতে, এতদ্দ্বারা এই সংবাদ দেওয়া যাইতেছে যে, পাটনা জিলায় নিম্নলিখিত গ্রামে অবস্থিত, ৮ মাইল ৪৪০ ফুট দৈর্ঘ্যে এবং ২৪ হইতে ২৯৮ ফুট প্রস্থে ন্যূনাধিক ১১৯ একার ৬ রুড ও ১১ পোল পরিমিত এক খণ্ড ভূমির প্রয়োজন।

| মৌজার নাম। | পরগনার নাম। | মৌজার নাম। | পরগনার নাম |
|---|---|---|---|
| পুরুষোত্তম পুর | বুন্দিয়া। | রামপুর | ফুলওয়ারি। |
| অনন্তপুর | | লোদিপুর | |
| নৌবাত পুর | | ফরিদপুর | |
| তারেত | মানের। | বিরঞ্চক | |
| মোতেপুর | | বনাকা | |
| পরুণা। | | বোধ গাঁও | |
| নীরপুর। | | মারোফি | |
| তোলাখান। | | পাবেরীল | |
| চিরৌরা। | | অনাদ | |

ঐ ভূমিতে যাঁহাদের সম্পর্ক আছে তাঁহাদের অবগত্যর্থে ১৮৭০ সালের ১০ আইনের ৬ ধারার বিধানমতে এই সংবাদ দেওয়া গেল।

৩৮২ নম্বর।—বিজ্ঞাপন।—রাজকীয় কার্য্যের নিমিত্ত অর্থাৎ মহাদা জলবিতরণের নালার জন্য রাজকীয় অর্থব্যয়ে গবর্ণমেণ্ট কর্ত্তৃক ভূমি গ্রহণ করা আবশ্যক, বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের নিকট এই কথা প্রকাশ হওয়াতে, এতদ্দ্বারা এই সংবাদ দেওয়া যাইতেছে যে, শাহাবাদ জিলার অন্তর্গত, ভোজপুর পরগনার খেকুনি, পাশহারা, বামপালি, হরপুর, নয়োয়ান ভাবনোর, মোহাদা শুক্লিলা, হুকাণ্ড, চক্রনী, ডুবৌলী মৌজার মধ্য দিয়া দৈর্ঘ্যে ৭ মাইল ৩,১৩৮ ফুট ও প্রস্থে ২৫ হইতে ৫০০ ফুট পর্য্যন্ত ন্যূনাধিক ৮৫ একর, ১রুড ৩৩ পোল পরিমিত এক খণ্ড ভূমির প্রয়োজন।

ঐ ভূমির সহিত যাঁহাদের সম্পর্ক আছে তাঁহাদের অবগত্যর্থে ১৮৭০ সালের ১০ আইনের ৬ ধারার বিধানমতে এই সংবাদ দেওয়া গেল।

[ গবর্ণমেণ্ট গেজেট। ১৮৮৩ ১৩ নবেম্বর। ]

*No.* 383.—*Declaration*.—Whereas it appears to the Lieutenant Governor of Bengal that land is required to be taken by Government at the public expense for a public purpose, viz. for an extension of the escape channel from the Jytpore distributary, it is hereby declared that for the above purpose a strip of land measuring about 1,405 feet in length and varying from 70 to 108 feet in width, and containing an area of 2 acres 2 roods and 10 poles, more or less, and passing through mouzahs Jytpore, pergunnah Pawar and Usuee pergunnah Arrah, is required in the district of Shahabad

This declaration is made, under the provisions of section 6 of Act X of 1870, to all whom it may concern.

*No.* 384.—*Declaration*.—Whereas it appears to the Lieutenant-Governor of Bengal that land is required to be taken by Government at the public expense for a public purpose, viz. for depositing silt from the Banka nulla and stacking materials in the village of Lacoordy pergunnah Burdwan, zillah Burdwan, it is hereby declared that for the above purpose a piece of land measuring, more or less, 6 beeghas 11 cottahs 10 chittacks of standard measurement, bounded on the north by the Maharajah of Burdwan's garden land, east by Government land, south by the Banka nulla, and on the west by the Maharajah of Burdwan's garden land and diversion channel, is required within the aforesaid village of Lacoordy.

A copy of the land plan may be inspected in the office of the Collector of Burdwan by the parties interested

This declaration is made, under the provisions of section 6 of Act X of 1870, to all whom it may concern

CIVIL BUILDINGS

*The 5th November* 1883

*No.* 385.—*Declaration*.—Whereas it appears to the Lieutenant-Governor of Bengal that land is required to be taken by Government at the public expense for a public purpose, viz the site and compound of the bungalow of the Superintendent, Government Iron Works, Burrakur, in the village of Kuldihi, pergunnah Kantanagar, zillah Burdwan, it is hereby declared that for the above purpose a piece of land measuring more or less, 3 beeghas 15 cottahs of standard measurement, bounded on all sides by the lands appertaining to mouzah Kalte, is required within the aforesaid village of Kuldihi

This declaration is made, under the provisions of section 6 of Act X of 1870, to all whom it may concern

*The 6th November* 1883

*No.* 386.—Mr C H DeMello, Assistant Engineer, second grade, passed the departmental standard examination on the 2nd November 1883

CIVIL BUILDINGS

*The 6th November* 1883

*No* 388.—*Declaration*.—Whereas it appears to the Lieutenant Governor of Bengal that land is required to be taken by Government at the public expense for a public purpose, viz for the site of Chandpur sub-divisional lock up, in the village of Sreeramdi, pergunnah Poorchandi, zillah Tipperah, it is hereby declared that for the above purpose a piece of land measuring, more or less, 8 beegahs 9 cottahs 12 chittacks of standard measurement bounded on the north by the gardens of Sham Chand and Shambhu Nath Kundus in Kharijah taluq Ulfatenessa, hissa 5 annas, gardens of Brindaban Saha in Kharija taluq Ram Manikya Guha and nal lands of Rama Gazi in Kharija taluq Joykristo Deb Bose, on the east by the nal lands of Rama Gazi in Kharija taluq Joykristo Deb Bose and nal lands of Mafizuddi and Hamid Ullah in Kharija taluq Rahamat Ullah, on the south by the drain to the north of the Chandpur to Comillah road, and on the west by the drain to the east of the village road, is required within the aforesaid village of Sreeramdi

This declaration is made, under the provisions of section 6 of Act X of 1870, to all whom it may concern

This declaration cancels declaration No 500, dated 12th December last, which was published at page 1007 of the *Calcutta Gazette* of the 13th idem.

J M. HEYWOOD, *Lieut.-Col*, R E,
*Offg Joint Secretary to the Govt. of Bengal*.

[ *Government Gazette*, 13th *November* 1883.]

৩৮৩ নম্বর।—বিজ্ঞাপন।—রাজকীয় কার্য্যের নিমিত্তে অর্থাৎ জিৎপুর জল বিতরণের নালা হইতে জল বাহির হইবার নালা বিস্তারের জন্য রাজকীয় অর্থব্যয়ে গবর্ণমেন্ট কর্ত্তৃক ভূমি লওয়া আবশ্যক বঙ্গদেশের শ্রীযুক্ত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেবের নিকট এই কথা প্রকাশ হওয়াতে এতদ্দ্বারা এই সংবাদ দেওয়া যাইতেছে যে, শাহাবাদ জিলার অন্তর্গত আরা পরগনার উমনী, এবং পৌরার পরগনার জিৎপুর মৌজার মধ্য দিয়া দৈর্ঘ্য প্রায় ১,৪০৫ ফুট এবং প্রস্থে ৭০ হইতে ১০৮ ফুট পর্য্যন্ত, অর্থাৎ ন্যূনাধিক ২ একর, ২ রুড ১০পোল পরিমিত এক খণ্ড ভূমির প্রয়োজন।

উক্ত ভূমিতে যাঁহাদের সম্পর্ক থাকে তাঁহাদের অবগত্যর্থে ১৮৭০ সালের ১০ আইনের ৬ ধারার বিধানমতে এই সংবাদ দেওয়া গেল।

৩৮৪ নম্বর।—বিজ্ঞাপন।—রাজকীয় কার্য্যের নিমিত্ত বর্দ্ধমান জিলার অন্তর্গত বর্দ্ধমান পরগনার লাকুড়দি গ্রামে বাঁকা নালা হইতে মাটি তুলিয়া রাখিবার জন্য এবং মাল মসলা জমাইয়া রাখিবার জন্য গবর্ণমেন্ট কর্ত্তৃক ভূমি গ্রহণ আবশ্যক, বঙ্গদেশের শ্রীযুক্ত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেবের নিকট এই কথা প্রকাশ হওয়াতে, এতদ্দ্বারা এই সংবাদ দেওয়া যাইতেছে যে, পূর্ব্বোক্ত কার্য্যের নিমিত্তে উক্ত লাকুড়দি গ্রামে কস্মিনকালে ন্যূনাধিক ৬ বিঘা ॥১ কাঠা ।।৶০ ছটাক পরিমিত একখণ্ড ভূমির প্রয়োজন। উক্ত ভূমির উত্তরে বর্দ্ধমানের মহারাজার বাগাত জমি, পূর্ব্বে গবর্ণমেন্টের জমি, দক্ষিণে বাঁকা নালা পশ্চিমে বর্দ্ধমানের মহারাজার বাগাত জমি ও জল ফিরাইবার নালা।

উক্ত ভূমির নক্সা সম্পর্ক বিশিষ্ট ব্যক্তিগণ বর্দ্ধমানের কালেক্টরের আফীসে দেখিতে পারেন।

উক্ত ভূমিতে যাঁহাদের সম্পর্ক থাকে তাঁহাদের অবগত্যর্থে ১৮৭০ সালের ১০ আইনের ৬ ধারার বিধানমতে এই সংবাদ দেওয়া গেল।

সিবিল অট্টালিকা।

১৮৮৩ সাল ৫ নবেম্বর।

৩৮৫ নম্বর।—বিজ্ঞাপন।—রাজকীয় কার্য্যের নিমিত্ত অর্থাৎ বর্দ্ধমান জিলার অন্তর্গত কাঞ্চনগর পরগনার কুলটিতী গ্রামে, বরাকরের গবর্ণমেন্টের লৌহ কার্য্যের সুপরিন্টেণ্ডেন্ট সাহেবের বাঙ্গলা ঘর ও ছাতা করার জন্য রাজকীয় অর্থব্যয়ে গবর্ণমেন্ট কর্ত্তৃক ভূমি লওয়া আবশ্যক, বঙ্গদেশের শ্রীযুক্ত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেবের নিকট এই কথা প্রকাশ হওয়াতে এতদ্দ্বারা সংবাদ দেওয়া যাইতেছে যে, পূর্ব্বোক্ত কার্য্যের নিমিত্তে উক্ত কুলটিহি গ্রামের মধ্যে কস্মিনকালে ন্যূনাধিক ৩ বিঘা ৸০ কাঠা পরিমিত ও কালেক্টরের মৌজার জমী দ্বারা চতুর্দ্দিকে সীমাবদ্ধ একখণ্ড ভূমির প্রয়োজন।

উক্ত ভূমিতে যাঁহাদের সম্পর্ক থাকে তাঁহাদের অবগত্যর্থে ১৮৭০ সালের ১০ আইনের ৬ ধারার বিধানমতে এই সংবাদ দেওয়া গেল।

১৮৮৩ সাল ৬ নবেম্বর।

৩৮৬ নম্বর।—দ্বিতীয় শ্রেণীর আসিষ্টান্ট ইঞ্জিনিয়র শ্রীযুক্ত সি, এচ, ডিমেলো, সাহেব ১৮৭৩ সালে ২ নবেম্বরে ভাষাবিভাগ সংক্রান্ত পরীক্ষায় উত্তীর্ণ হইয়াছেন।

সিবিল অট্টালিকা।

১৮৮৩ সাল ৬ নবেম্বর।

৩৮৮ নম্বর।—বিজ্ঞাপন।—রাজকীয় কার্য্যের নিমিত্ত অর্থাৎ ত্রিপুরা জিলার অন্তর্গত পুরচাঁদি পরগনার শ্রীরামদি গ্রামে চাঁদপুর মহকুমার হাজত ঘরের জন্য রাজকীয় অর্থব্যয়ে গবর্ণমেন্ট কর্ত্তৃক ভূমি গ্রহণ করা আবশ্যক, বঙ্গদেশের শ্রীযুক্ত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেবের নিকট এই কথা প্রকাশ হওয়াতে এতদ্দ্বারা এই সংবাদ দেওয়া যাইতেছে যে পূর্ব্বোক্ত কার্য্যের নিমিত্তে উক্ত শ্রীরামদি গ্রামে কস্মিনকালে ন্যূনাধিক ৮ বিঘা ।৪৸০ ছটাক পরিমিত একখণ্ড ভূমির প্রয়োজন। উক্ত ভূমির উত্তরে উলফতেন্নিসা খারিজা তালুকের ।৶০ আনা হিস্যার শ্যামচাঁদ ও শম্ভুচাঁদ কুণ্ডুর বাগান, রামমণিক্য গুহ খারিজা তালুকের বৃন্দাবন সাহার বাগান এবং জয়কৃষ্ণদেব বসু খারিজা তালুকের রাম গাজির মাল জমি; পূর্ব্বে জয়কৃষ্ণ দেব বসু খারিজা তালুকে রাম গাজির মাল জমি এবং রমহৎ উল্লা, খারিজা তালুকে মাকিজদী এবং হামীদউল্লার মাল জমি দক্ষিণে চাঁদপুর ও কোমিল্লা রাস্তার উত্তরের ড্রেন এবং পশ্চিমে প্রাম্য রাস্তার পূর্ব্বদিকের ড্রেন,

উক্ত ভূমিতে যাঁহাদের সম্পর্ক থাকে তাঁহাদের অবগত্যর্থে ১৮৭০ সালের ১০ আইনের ৬ ধারার বিধানমতে এই সংবাদ দেওয়া গেল।

এই বিজ্ঞাপন দ্বারা গত ১২ ডিসেম্বরের ৫০০ নম্বর বিজ্ঞাপন যাহা ১৯ ডিসেম্বরের বাঙ্গালা গবর্ণমেন্ট গেজেটের ১১৭১ পৃষ্ঠায় প্রকাশিত হইয়াছিল তাহা রহিত হইল।

জে, এস, হেউড, লেপ্টেনেন্ট-কর্ণেল, আর, ই,
পবলিক ওর্কস ডিপার্টমেন্টে,
বঙ্গদেশের গবর্ণমেন্টের একটিং জাইন্ট-সেক্রেটরী।




# গবর্ণমেণ্ট গেজেট

মঙ্গলবার, ১৮৮৩ সাল, ১৩ নবেম্বর।

তৃতীয় খণ্ড।

ভারতবর্ষীয় ব্যবস্থাপক সভার প্রণীত আইন।


## ভারতবর্ষের গবর্ণমেণ্ট।

### ব্যবস্থাপন কার্য্যবিভাগ।

মন্ত্রিসভাধিষ্ঠিত ভারতবর্ষের শ্রীযুত গবর্ণর জেনরল সাহেবের প্রণীত নিম্নলিখিত আইন মহিমবর শ্রীযুত গবর্ণর জেনরল সাহেব ১৮৮৩ সালের ১৬ ফেব্রুয়ারি তারিখে অনুমোদন করায়, তাহা সাধারণের অবগতি নিমিত্ত এতদ্দ্বারা প্রচারিত হইল।

### ১৮৮৩ সালের ৪ আইন।

ভারতবর্ষীয় রেলওয়ে বিষয়ক ১৮৭৯ সালের আইন সংশোধনার্থ আইন।

হেতুবাদ।

ভারতবর্ষীয় রেলওয়ে বিষয়ক ১৮৭৯ সালের আইন পশ্চাৎ প্রকাশিতমতে সংশোধন করা বিহিত; অতএব নিম্নলিখিত বিধান করা গেল।

সংক্ষেপ নাম।

আরম্ভ।

১ ধারা। এই আইন "ভারতবর্ষীয় রেলওয়ে বিষয়ক ১৮৮৩ সালের আইন" নামে খ্যাত হইতে পারিবে,

এবং ইহা অবিলম্বে বলবৎ হইবে।

১৮৭৯ সালের ৪ আইনের ৫ ধারার পরিবর্ত্তে একএক নূতন ধারা দিবার কথা।

২ ধারা। উক্ত আইনের ৫ ধারার পরিবর্ত্তে নিম্নলিখিত কএক ধারা দিতে হইবে, যথা,—

রেলওয়ে কখন খোলা হইবে তাহার কথা।

"৫ ধারা। কোন রেলওয়ে কি রেলওয়ের অংশ কি তাহার বর্দ্ধিত কি সংযুক্তভাগ আরোহিদিগকে প্রকাশ্যরূপে বহন করিবার নিমিত্ত খুলিতে হইলে, যাবৎ রেলওয়ের কর্ত্তৃপক্ষ তাহা খুলিবার অভিপ্রায়ের লিখিত নোটিস মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেবকে না দেন এবং মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেব লিখিত আজ্ঞাক্রমে যাবৎ তাহা খুলিবার অনুমতি না করেন, তাবৎ তাহা খুলা যাইবে না।

মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেবের পরিদর্শনকারি কর্ম্মচারী নিযুক্ত করিতে পারিবার কথা।

"৫ক ধারা। মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেব এই আইনমত পরিদর্শনকারী কর্ম্মচারী হইবার নিমিত্ত সময়ের নামোল্লেখে বা স্বর পদোপলক্ষে কার্য্যকারকদিগকে নিযুক্ত করিতে পারিবেন।

পরিদর্শনকারী কর্ম্মচারির রিপোর্টের পর ভিন্ন অনুমতি না দিবার কথা।

"৫খ। (১) ৫ক ধারামতে নিযুক্ত কার্য্যকারক উক্ত রেলওয়ে কিম্বা স্থলবিশেষে তাহার অংশ কি বর্দ্ধিত কি সংযুক্ত ভাগ পরীক্ষা করিয়া যাবৎ মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেবকে এইরূপ রিপোর্ট না দেন যে তাঁহার মতে তাহা খুলিলে তদ্ব্যবহারকারী সর্ব্বসাধারণের কোন বিপদ ঘটিবে না, তাবৎ ৫ ধারার উল্লিখিত সেই অনুমতি দেওয়া যাইবে না।

"(২) ইহার পূর্ব্বে ভাবান্তরের কথা থাকিলেও, মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেব কোন বিশেষ স্থলে কিম্বা কোন বিশেষ শ্রেণীর স্থলে বিশেষ আজ্ঞা দিয়া ৫ক ধারামত নিযুক্ত কোন কার্য্যকারককে এইরূপ ক্ষমতা দিতে পারিবেন যে উক্ত রেলওয়ে কি তাহার অংশ কিম্বা বর্দ্ধিত কি সংযুক্ত ভাগ খুলিলে তদ্ব্যবহারকারী সর্ব্বসাধারণের কোন বিপদ ঘটিবে না সেই কার্য্যকারকের এইপ্রকার মত হইলে, তিনি তাহা খুলিবার অনুমতি দিতে পারিবেন।

"(৩) এমত স্থলে (১) প্রকরণে যে রিপোর্ট করিবার আদেশ হইয়াছে তাহা করিবার প্রয়োজন হইবে না। কিন্তু (২) প্রকরণমতে যে অনুমতি দেওয়া যায়, তাহা মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেব আজ্ঞা করিয়া রহিত করিতে পারিবেন কিম্বা এই আদেশ করিতে পারিবেন যে তিনি সেই নিয়ম উচিত বোধ করেন সেই২ নিয়মাধীনে অনুমতি দেওয়া যাইবে।

"(৪) এই ধারামতে যে অনুমতি দেওয়া যায়, তাহা নিয়ম ব্যতিরিক্ত দেওয়া যাইতে পারিবে; অথবা মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেব কিম্বা স্থল বিশেষে ৫ ক ধারামতে নিযুক্ত কর্ম্মচারী সাধারণের নির্ব্বিঘ্নতা নিমিত্ত যেরূপ নিয়ম করা আবশ্যক বিবেচনা করেন, তদ্রূপ নিয়মাধীনে দেওয়া যাইতে পারিবে।

"(৫) কোন রেলওয়ে কিম্বা কোন রেলওয়ের অংশ বা বর্দ্ধিত বা সংযুক্ত ভাগ খুলিবার অনুমতি নিয়মাধীনে দেওয়া গেলে, যদি রেলওয়ের কর্ত্তৃপক্ষ উক্ত নিয়ম পালন করিতে বা তদনুসারে কার্য্য করিতে ত্রুটি বা শৈথিল্য করেন, তবে ঐ ত্রুটি বা শৈথিল্য হইবামাত্র উক্ত অনুমতি অসিদ্ধ হইয়াছে বলিয়া জ্ঞান করা যাইবে; এবং উক্ত রেলওয়ে বা স্থল বিশেষে তাহার অংশ বা বর্দ্ধিত বা সংযুক্ত ভাগ খুলিবার নিমিত্ত এই ধারামতে আবার অনুমতি না পাওয়া গেলে যত দিন না পাওয়া যায়, তত দিন তাহা ব্যবহার করা যাইবে না।

"৫গ ধারা। পূর্ব্বোক্ত বিধানমতে কোন রেলওয়ে খোলা গেল পর রেলওয়ে কর্ত্তৃপক্ষ যদি তাহার কোন অংশ এরূপে পরিবর্ত্তিত করেন যে তাহাতে যে আরোহীদিগকে লইয়া যাওয়া যায় তাহাদের বিপদ ঘটে বা নির্ব্বিঘ্নতার হানি হয়, তবে ঐ পরিবর্ত্তিত অংশ খুলিবার নিমিত্ত ৫খ ধারার বিধান অনুসারে অনুমতি না পাওয়া গেলে, যত দিন না পাওয়া যায়, তত দিন প্রকাশ্যরূপে আরোহীদিগকে লওয়া যাইবার নিমিত্ত ঐ অংশ ব্যবহার করা যাইবে না।

রেলওয়েতে আরোহীদের নির্ব্বিঘ্নতার হানিজনক পরিবর্ত্তন করা গেলে, খুলিবার নিমিত্ত আবার অনুমতি লইতে হইবার কথা।

"৫ঘ ধারা। (১) ৫ক ধারামতে নিযুক্ত প্রত্যেক কর্ম্মচারী পরিদর্শন কার্য্যপক্ষে ভারত দণ্ডবিধি আইনের অর্থমত রাজকীয় কার্য্যকারক বলিয়া গণ্য হইবেন, এবং মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেবের কর্ত্তৃত্বাধীনে তাঁহার এই২ ক্ষমতা থাকিবে, যথা,—

রেলওয়ের পরিদর্শনকারী কর্ম্মচারির ক্ষমতার কথা।

"(ক) প্রকাশ্যরূপে আরোহীদিগকে লইয়া যাইবার নিমিত্ত কোন রেলওয়ে বা তাহার অংশ খোলা গেলে, তিনি তথায় গিয়া সেই রেলওয়ে বা তাহার অংশ কিম্বা তাহাতে যে গাড়ী প্রভৃতি ব্যবহৃত হয় তাহা পরিদর্শন করিতে পারিবেন।

"(খ) তিনি উক্ত কার্য্যপক্ষে রেলওয়ের যে চাকরকে আপনার সম্মুখে ডাকাইয়া জিজ্ঞাসাবাদ করা উপযুক্ত বোধ করেন, স্বীয় স্বাক্ষরিত লিখিত আজ্ঞাদ্বারা তাহাকে উপস্থিত হইবার আদেশ করিতে পারিবেন, এবং উক্ত কার্য্যপক্ষে তিনি যে অনুসন্ধান লওয়া উচিত বোধ করেন উক্ত চাকরকে তাহার উত্তর দিবার বা তৎসম্বন্ধীয় রিটর্ণ দিবার আদেশ করিতে পারিবেন।

"(গ) উক্ত কার্য্যপক্ষে কোন রেলওয়ে কর্ত্তৃপক্ষের বা তাঁহার অধিকারে স্থিত যে সকল বহী, কাগজপত্র ও দলীল তাঁহার বিবেচনায় আবশ্যক বোধ হয়, তাহা তিনি উপস্থিত করিবার আদেশ করিতে ও বলপূর্ব্বক উপস্থিত করাইতে পারিবেন।

"(২) এই আইনমতে যে রেলওয়ে কর্ত্তৃপক্ষের রেলওয়ে বা গাড়ী প্রভৃতি পরিদর্শন করা যায়, সেই কর্ত্তৃপক্ষ পরিদর্শনকারী কর্ম্মচারির পরিদর্শন করিবার সমুদয় যুক্তিমত সুবিধা করিয়া দিবেন।

"৫ঙ ধারা। কোন রেলওয়ে বা তাহার কোন অংশ বা গাড়ী প্রভৃতি দেখিয়া ৫ক ধারামতে নিযুক্ত কোন কর্ম্মচারী মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেবের নিকট যদি এরূপ রিপোর্ট করেন যে, তাঁহার বিবেচনায় উক্ত রেলওয়ে বা তাহার অংশ বা তাহার বিশেষ কোন গাড়ী প্রভৃতি ব্যবহারকারী সাধারণের বিপদ ঘটিবে, তাহা হইলে মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেব আজ্ঞাক্রমে উক্ত রেলওয়েতে কি তাহার কোন অংশে প্রকাশ্যরূপে আরোহিদিগকে বহন করা বন্ধ করিবার কিম্বা স্থল বিশেষে ঐ বিশেষ গাড়ী প্রভৃতি আর ব্যবহার না করিবার আদেশ করিতে পারিবেন।

রেলওয়ে বন্ধ করিতে মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেবের ক্ষমতার কথা।

"৫চ ধারা। (১) ৫ঙ ধারামতে যে রেলওয়ে বা তাহার যে অংশ বন্ধ করা গেল সেই রেলওয়ে বা তাহার সেই অংশ পরিদর্শন করা না গেলে, যাবৎ পরিদর্শন করা না যায় ও ৫খ ধারার বিধানমতে তাহা খুলিবার অনুমতি না হয়, তাবৎ আরোহীদিগকে প্রকাশ্যরূপে বহন করিবার নিমিত্ত পুনর্ব্বার খোলা যাইবে না।

রেলওয়ে পুনঃ খুলিবার কথা।

"(২) মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেব ৫ঙ ধারামতে কোন গাড়ী প্রভৃতি না ব্যবহার করিবার আদেশ দিলে, যত দিন উহা ব্যবহার করিবার উপযুক্ত বলিয়া ৫ক ধারামতে নিযুক্ত কর্ম্মচারী রিপোর্ট না করেন ও মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেব উহা ব্যবহার করিবার অনুমতি না দেন, তত দিন উহা ব্যবহার করা যাইবে না।"

৩ ধারা। উক্ত আইনের ৮ ধারার (ঘ) প্রকরণে "ও" শব্দ ত্যাগ করিতে হইবে এবং (ঘ) প্রকরণের পর নিম্নলিখিত প্রকরণ যোগ করিতে হইবে ও তাহা সর্ব্বদাই ছিল বলিয়া জ্ঞান করিতে হইবে।—

৮ ধারা সংশোধন ও তাহাতে কথা যোগ করিবার কথা।

"(ঘঘ) রেলওয়ের চাকরদের আচরণের বিধান করিবার নিমিত্ত; ও"

[ গবর্ণমেণ্ট গেজেট। ১৮৮৩। ১৩ নবেম্বর।]

১৮৭৯ সালের ৪ আইনের ২১ ধারার পরিবর্ত্তে নূতন ধারা দিবার কথা।

৪ ধারা। উক্ত আইনের ২১ ধারার পরিবর্ত্তে নিম্নলিখিত ধারা দিতে হইবে।—

৫ ধারা ও ৫চ ধারা লঙ্ঘন করিয়া রেলওয়ে খুলিবার কি পুনঃ খুলিবার দণ্ডের এবং ৫ও ধারামতে আজ্ঞা হইলে পর খোলা রাখিবার দণ্ডের কথা।

"২১ ধারা। কোন রেলওয়ের কর্ত্তৃপক্ষ ৫ কিম্বা ৫খ বা ৫গ ধারা লঙ্ঘন করিয়া কোন রেলওয়ে কি তাহার কোন অংশ কি তাহার বর্দ্ধিত কি সংযুক্ত ভাগ খুলিলে বা ব্যবহার করিলে, কিম্বা ৫ও ধারামত মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেবের আজ্ঞা লঙ্ঘন করিয়া কোন রেলওয়ে বা তাহার অংশ খোলা রাখিলে, কিম্বা ৫চ ধারার (১) প্রকরণ লঙ্ঘন করিয়া কোন রেলওয়ে বা তাহার অংশ পুনর্ব্বার খুলিলে, কিম্বা ৫চ ধারার (২) প্রকরণ লঙ্ঘন করিয়া কোন গাড়ী প্রভৃতি ব্যবহার করিলে, উক্ত ধারা কিম্বা স্থলবিশেষে মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেবের উক্ত আজ্ঞা লঙ্ঘন করিয়া যত দিন উক্ত রেলওয়ে, কিম্বা তাহার অংশ বা বর্দ্ধিত বা সংযুক্ত ভাগ খোলা রাখা বা ব্যবহার করা হয়, কিম্বা যত দিন গাড়ী প্রভৃতি উক্তরূপে ব্যবহার করা হয়, তাহার দিন প্রতি গবর্ণমেণ্টে হাজার টাকা দণ্ড দিতে হইবে।"

আর, জে, ক্রস্থোয়েট,
ভারতবর্ষীয় গবর্ণমেণ্টের আডিশ্যনাল সেক্রেটরী।

RAJ KRISHNA MUKHOPADHYAYA, M. A AND B.L., *Bengali Translator.*



# গবর্ণমেণ্ট গেজেট

মঙ্গলবার, ১৮৮৩ সাল ১৩ নবেম্বর।

## চতুর্থ খণ্ড।

ভারতবর্ষীয় ব্যবস্থাপক সভার আইনের পাণ্ডুলিপি।

## ভারতবর্ষের গবর্ণমেণ্ট।

### ব্যবস্থাপন কার্য্যবিভাগ।

নিম্নলিখিত আইনের পাণ্ডুলিপি ১৮৮৩ সালের ১০ অক্টোবর তারিখে আইন ও ব্যবস্থা প্রণয়নার্থ ভারতবর্ষের শ্রীযুত গবর্ণর জেনরল সাহেবের মন্ত্রিসভায় উপস্থিত হইয়া সিলেক্ট কমিটীর হস্তে অর্পিত হয়।

### ১৮৮৩ সালের ২২ নম্বর।

ভারতবর্ষীয় বন্দর বিষয়ক ১৮৭৫ সালের আইন সংশোধনার্থ আইনের পাণ্ডুলিপি।

কোন বন্দরে যে সকল কর্ম্মকারক নিযুক্ত থাকে, তাহাদিগকে পেনশ্যন বা পারিতোষিক দিতে হইলে, ঐ পেনশ্যন প্রভৃতি উক্ত বন্দরের পোর্ট ফণ্ডের খাতায় খরচ বলিয়া লিখিতে হইবে, এইরূপ বিধান করিয়া ভারতবর্ষীয় বন্দর বিষয়ক ১৮৭৫ সালের আইনের ৪৭ ধারা সংশোধন করা বিহিত; অতএব নিম্নলিখিত বিধান করা যাইতেছে।—

ভারতবর্ষীয় বন্দর বিষয়ক ১৮৭৫ সালের আইনের ৪৭ ধারা সংশোধন করিবার কথা।

১ ধারা। উক্ত আইনের ৪৭ ধারার চতুর্থ প্রকরণে "বন্দরের সিরিশ্তার সকল কর্ম্মকারকদের বেতন ও উপরি টাকা" এই২ কথার পরিবর্ত্তে "বন্দরের সিরিশ্তার সকল কর্ম্মকারকের বেতন, উপরি টাকা, পেন্‌শ্যন ও পারিতোষিক থাকিলে তাহা" এই২ কথা দিতে হইবে।

## অভিপ্রায় ও হেতুর বর্ণনা।

ফিনান্‌শ্যাল ডিপার্টমেণ্টে ভারতবর্ষীয় গবর্ণমেণ্ট সংপ্রতি আদেশ করিয়াছেন যে গবর্ণমেণ্টের কার্য্যাধ্যক্ষতাধীনে যে সকল পোর্ট ফণ্ড থাকে, তাহা হইতে যে সিরিশ্তার খরচ দেওয়া যায়, সেই সিরিশ্তায় চাকরী পেন্‌শ্যনযোগ্য চাকরী বলিয়া গণ্য হইবে; কিন্তু এরূপ স্থলে আবশ্যক যে, পোর্ট ফণ্ড হইতে ঐরূপ চাকরীর খরচ দেওয়া হয়। বোম্বাইর গবর্ণমেণ্ট এক্ষণে জানাইয়াছেন যে ভারতবর্ষীয় বন্দর বিষয়ক ১৮৭৫ সালের আইনের যে ৫৭ ধারায় বন্দরের মাসুলের হিসাবের বিধান আছে, তাহাতে পোর্ট ফণ্ডের কিয়দংশ মূল্যবান দ্রব্যাদি ক্রয়ে প্রয়োগ করিয়া, কিম্বা গবর্ণমেণ্টের স্থানে পেনশ্যন ক্রয় করিয়া, কিম্বা প্রকারান্তরে কর্ম্মকারকদের পেন্‌শ্যন দিবার বিধান করিবার ক্ষমতা প্রদত্ত হয় নাই। গবর্ণমেণ্টের বোধ হয় যে যখন তাঁহাদের হস্তে কোন পোর্ট ফণ্ডের কার্য্যনির্ব্বাহের ভার থাকে, তখন ঐ ফণ্ড হইতে পেনশ্যন দিবার আজ্ঞা করিবার ক্ষমতা তাঁহাদের থাকা উচিত। এই নিমিত্ত বর্ত্তমান পাণ্ডুলিপি প্রস্তুত করা গিয়াছে। ইহাতে ভারতবর্ষীয় বন্দর বিষয়ক আইনের ৪৭ ধারা পরিবর্ত্তন করিয়া গবর্ণমেণ্টকে বাঞ্ছিত ক্ষমতা দেওয়া গিয়াছে।

১৮৮৩ সাল ১০ অক্টোবর।

সি, পি, ইলবার্ট,

ডি, ফিট্‌জ্‌প্যাট্রিক,

ভারতবর্ষীয় গবর্ণমেণ্টের সেক্রেটরী।

RAJ KRISHNA MUKHOPADHYAYA M.A. AND B.L., *Bengali Translator.*



The Indian Ports Act Amendment Bill, 1883.



# গবর্ণমেণ্ট গেজেট

**TUESDAY, NOVEMBER 13, 1883.**

মঙ্গলবার, ১৮৮৩ সাল ১৩ নবেম্বর।

## PART VIII.

## ADVERTISEMENTS.

অষ্টম খণ্ড।

ইশ্‌তিহার প্রভৃতি।

